অত্যধিক হইবে। * * ৮০ বৎসর পূর্ব্বে একবার এইরূপ দুর্ঘটনা ঘটিয়াছিল বলিয়া লোকে বলিতেছে। এরূপ ভীষণ ঝড় সংবাদদাতা কখনও দেখেন নাই,—অথবা অতি প্রাচীন লোকেও এরূপ ঝড়ের কথা স্মরণ করিতে পারে নাই। খেজুরী-উপকূল সম্বন্ধে সংবাদদাতার বর্ণনা প্রকৃতই বিষাদজনক। জাহাজের ধ্বংসাবশেষে নদাতীর পরিপূর্ণ! সংবাদ-দাতার ভাষায় বলিতে গেলে বলা যায়,—সেখানে জাহাজের যে কোনও অংশ—অতিকায় মাস্তুল হইতে ক্ষুদ্র পেরেক পর্য্যন্ত দৃষ্টিপথে পতিত হইবে। সমুদ্রজলের প্লাবনসম্বন্ধে এই কথা বলিলে যথেষ্ট হইবে যে, ক্যাপ্টেন্ রৌসন্ সমুদ্রের সীমা হইতে বহুদূরে একটি পুষ্করিণীতে স্নান করিতে গিয়া-ছিলেন—তাহার জল বঙ্গোপসাগরের জলের ন্যায় তুল্য লবণাক্ত।" (১) এই ঝটিকায় নিকটবর্ত্তী জাহাজ পরিচালন-পথের সমুদায় 'বয়া' ( Puoy ) নষ্ট হইয়াছিল এবং মরিশসগামী "লিভারপুল", দক্ষিণ-আমেরিকাগামী "হেলেন্" "ভেরাক্যাবেসা", কটকযাত্রী "কটক" প্রভৃতি বৃহৎ ও ক্ষুদ্র জাহাজগুলি খেজুরীর নিকট চরে আহত হইয়া ধ্বংস হয়।

অতঃপর ১৮৩১ ও ১৮৩৩ খ্রীষ্টাব্দের ভীষণ বন্যার প্লাবন খেজুরীর দুরবস্থা বর্দ্ধিত করে। শেষোক্ত বর্ষের বন্যায় নদী ও সমুদ্রোপকূল বিধ্বস্ত হইয়াছিল ; জলমগ্ন হইয়া বহু মনুষ্য ও গবাদি প্রাণত্যাগ করিয়াছিল। এই জীব ও জনপদ-ধ্বংসকারী ভীষণ বন্যার বিবরণ মিঃ বেলীর সেটেল্‌মেণ্ট্ বিবরণীতে আছে। এ দেশে ইহাকে "চল্লিশ সালের লোণা ছয়লাপি" বলে। বেলীর মতে এই দুর্ব্বিপাকে এতদঞ্চলের একচতুর্থাংশ মাত্র লোক জীবিত ছিল। ইহার জলপ্রবাহের ভীষণ তরঙ্গাঘাত সমুদ্রবেষ্টক উচ্চ বাঁধ ও স্বতঃসৃষ্ট বালিআড়িগুলি সম্পূর্ণ বিধ্বস্ত করিয়াছিল। (২)

(১) Sanderson's *Calcutta Gazette selections*, *vol.* V, *pp.* 42-47.

(২) Bayley's *Majnamootah Settlement Report*, 1844, *p.* 88. ইহার

১৮৪৪ খ্রীষ্টাব্দের সেটেল্‌মেণ্টের কাগজপত্র দৃষ্টিগোচর করিলে খেজুরীর তৎপূর্ব্বেই ধ্বংসমুখে পতিত হইবার বিষয় অবগত হওয়া যায়। জরিপী



'বাউটা' মঞ্চ ও প্রাঙ্গণ,—এইখানে Signal mast ছিল
( Backgroundএ ভাগীরথীর মোহানা ; বামপার্শ্বে অস্পষ্টভাবে একটী জাহাজ দেখা যাইতেছে )

(১) কামানবাহী গাড়ী, (২) কামান, (৩) তিনটী প্রোথিত ক্ষুদ্র কামান। চিঠায় (২) কয়েক বিঘা জমি পূর্ব্বতন আফিস-গৃহ ও বর্ত্তমান বালুচর বলিয়া জরিপ আছে। এই চিঠায় তৎকালীন অবশিষ্ট খেজুরীবাজারের ১৯খানি

পর বর্ত্তমান অবস্থিত বেষ্টনা উচ্চ বাঁধ নির্ম্মিত হয়। Vide *Report on the Hidgelee Province Embankments.*

(২) ১৮৪৩ খ্রীষ্টাব্দের ১৯শে মার্চ্চ হইতে ২৯শে এপ্রিল পর্য্যন্ত মিঃ চার্লস্ পিটার হোয়াইট্ ডেপুটী কালেক্টরের অধীনে খেজুরী জরিপ হইয়া চিঠা প্রস্তুত হয়। উক্ত চিঠা মেদিনীপুর কালেক্টরীতে রক্ষিত আছে।

দোকান এবং ২৬ জন বারবনিতার বাসগৃহের পরিচয় পাওয়া যায়, ৮ জন সারেঙ্গের (Serang) ঘর-বাড়ী জরিপ আছে। শুল্কবিভাগের গৃহ, খেজুরী থানা, গবর্ণমেণ্টের কয়েকটি 'আটচালা', বাবুর্চ্চিখানা, বাগান বাগিচা, গোরস্থান, 'বাউটা'মঞ্চ (Signal mast), সরকারের কয়েকটি 'কুঠি' প্রভৃতি এই জরিপী চিঠায় স্থান পাইয়াছে। "মিঃ এন্, এন্, বোস্ সাহেব" সম্ভবতঃ ঐ সময়ে খেজুরীর পোর্ট্ ও পোষ্ট্মাষ্টার ছিলেন; শঙ্কর বাবুর্চ্চি, খেউরু খানসামা প্রভৃতি ইঁহারই পরিচারক ছিল বলিয়া বোধ হয়—চিঠায় এই সমস্ত নাম স্থান পাইয়াছে। "হিউম্ সাহেবের বিবি"র নামে কিছু জমির জরিপ দেখা যায়; সম্ভবতঃ ইনিই তৎসময়ে খেজুরীর শেষ ইংরাজ বাসিন্দা কোন সাহেবের দেশীয়া পত্নী; অন্য কোনও ইংরাজ অধিবাসীর নাম চিঠায় নাই। সুতরাং য়ুরোপীয়ান্ পল্লীটী ইতঃপূর্ব্বেই ভাগীরথী ধ্বংস করিয়াছিল। খেজুরী বন্দর ও বাজারের তখন বেশ নিষ্প্রভ অবস্থা সিদ্ধান্ত করা যায়। মিঃ বেলী-লিখিত ঐ সময়ের সেটেল্‌মেণ্ট্ রিপোর্টে জানা যায়, খেজুরীতে শুল্কবিভাগের জন্য পাঁচটী কক্ষবিশিষ্ট একটি কাঁচা বাংলো এবং পোষ্ট্ মাষ্টার ও তাঁহার সহকারিগণের জন্য দুইটি ইষ্টকালয় ছিল। বোধ হয়, এই দুইটীই এখনও বর্ত্তমান। ইহা ছাড়া খেজুরীর অধিবাসিদিগের সাতখানি ইষ্টকনির্ম্মিত গৃহের উল্লেখ আছে। খেজুরী থানা খেজুরী বন্দরের নিকটেই অবস্থিত ছিল। (১) উহাতে এক জন দারোগা, এক জন জমাদার ও ছয় জন বর্ক্-আন্দাজ্ অবস্থান করিত। বর্ত্তমান খেজুরী থানার ন্যায় ইহা সুবিস্তৃত ছিল না। ইহার অধীনে কেবলমাত্র খেজুরী, সাহেবনগর, আলিচক, বামনচক, সাত-শিমলি ও ভাঙ্গনমারি এই কয়খানি গ্রাম ছিল। বর্ত্তমান খেজুরী থানাভুক্ত অন্যান্য শতাধিক গ্রাম "হাঁড়িয়া কাঞ্চননগর" থানার এলাকাভুক্ত ছিল। খেজুরীর

(১) বর্ত্তমান খেজুরী থানা ৩ মাইল দূরবর্ত্তী জনকা গ্রামে অবস্থিত।

ব্যবসায়-দ্রব্যের মধ্যে স্থানীয় মুসলমানগণ টাট্‌কা মাংস, মুরগী, ফল ও শাক-সব্জী জাহাজে লইয়া বিক্রয় করিত। ( ১ )

তাহার পর ১৮৬৪ খ্রীষ্টাব্দের বন্যা। ভাগীরথী এতকাল ধরিয়া গর্ভসাৎ করিতে করিতে খেজুরীর যাহা বাকী রাখিয়াছিলেন,—এই নির্ম্মম ঝটিকা-বর্ত্ত তাহা নিশ্চিহ্ন করিয়াছে! ইহাই এ দেশে প্রসিদ্ধ 'বায়াত্তর সালের বন্যা'। এই বন্যায় সমুদ্রজলপ্রবাহ তীরবর্ত্তী সমুচ্চ বাঁধের উর্দ্ধে প্রায় সার্দ্ধ চারি হস্ত উচ্চে উচ্ছ্বসিত হইয়া সমগ্র দেশ প্লাবিত করিয়াছিল। ঐতিহাসিক হাণ্টার এই বন্যার বিস্তৃত হৃদয়বিদারক বর্ণনা প্রদান করিয়াছেন। (২) তখন খেজুরীর সৌভাগ্যসূর্য্য প্রায় অস্তগামী, দুই একটি কীর্ত্তি যাহা অবশেষ ছিল, এই নৈসর্গিক বিপ্লবে তাহার অবসান হয়। এই প্রদেশবাসী প্রায় বারো আনা লোক এই বন্যায় প্রাণত্যাগ করে। মৃত্যু-সংখ্যার ভীষণতা সম্বন্ধে একটি দৃষ্টান্ত দিলে যথেষ্ট হইবে যে, এতদঞ্চলের একটি দায়রা সোপর্দ্দ ডাকাতী মোকদ্দমায় ৩২ জন সাক্ষী ছিল, কিন্তু বন্যার পর তাহা-দিগের মধ্যে দুই জনকে মাত্র জীবিত পাওয়া গিয়াছিল! এই বন্যার জলস্রোতের বেগে খেজুরীর সামুদ্রিক বাঁধ ( Embankment ) ভগ্ন হইয়া একস্থানে জলপ্রপাতের ন্যায় জল পড়িয়া একটা সুগভীর হ্রদের সৃষ্টি হইয়াছিল,—তাহা এখনও বর্ত্তমান। ( ৩ )

খেজুরী-বন্দরের যুরোপীয়ান বসতির সুরম্য হর্ম্ম্যগুলি নিশ্চিহ্নরূপে লুপ্ত হইয়াছে। এক্ষণে এই স্থান দেখিয়া কেহই ধারণা করিতে পারিবেন না যে, ইহা একসময়ে এত সমৃদ্ধিপূর্ণ ছিল। য়ুরোপীয়দিগের বাস-সংশ্রবের

(১) Bayley's *Majnamootah Report, 1844, pp. 96-105.*

(২) Hunter's *S. A. B, vol. III, pp. 209-227.*

(৩) ১৮৩১ সালের বন্যায় সমুদ্রতীরবর্ত্তী সমস্ত বাঁধ বিধ্বস্ত হওয়ার পর ১৮৩৪ খ্রীষ্টাব্দে নূতন বাঁধ প্রস্তুতদ্বারা ভাগীরথী ও রসুলপুর নদীর জলোচ্ছ্বাস হইতে রক্ষিত হইয়াছিল। সেই বেষ্টন-বাঁধ এখনও বর্ত্তমান আছে।

চিহ্নস্বরূপ এই স্থানটীর 'সাহেবনগর' আখ্যা বর্ত্তমান আছে মাত্র। 'সাহেব নগর' এক্ষণে কৃষকের হলকর্ষিত ভূমিমাত্র! প্রাচীন স্মৃতির শেষ নিদর্শন-স্বরূপ দুইটী ইষ্টকালয় এখনও বর্ত্তমান। একটী পোষ্ট্ আফিস ভবন;— অল্প দিন হইল খেজুরী পোষ্ট্-আফিসটিও ঐ স্থান হইতে লোকালয়ে স্থানান্তরিত হইয়াছে। এই সুন্দর বাটীখানি গবর্ণমেণ্ট্ বিক্রয়েচ্ছু বলিয়া শুনিয়াছিলাম, কিন্তু সংস্কারের অভাবে ক্রমে গৃহটী জীর্ণ হইয়া পড়িতেছে। অন্যটীতে পূর্ত্তবিভাগীয় কর্ম্মচারী অবস্থান করেন এবং ইহার একাংশ ডাক-বাংলোরূপে ব্যবহৃত হয়। পোষ্ট আফিসগৃহের ঠিক সম্মুখেই 'বাউটা' প্রদানের মাস্তুলদণ্ড ( Signal mast ) ছিল। তাহার কর্ত্তিত তলদেশ ও সোপানযুক্ত মঞ্চ এখনও বর্ত্তমান। ঐ স্থানে একটী কামান ও কামানবাহী লৌহশকট আছে। কামানটীতে ১৭৯৮ খ্রীঃ ক্ষোদিত আছে। ইহা সঙ্কেতের ( Signalling ) জন্য ব্যবহৃত হইত। 'বাউটা' মঞ্চের প্রাঙ্গণে তিনটী ক্ষুদ্র ক্ষুদ্র কামান একত্র প্রোথিত দেখা যায়। বন্দরের হিন্দুকর্ম্মচারী ও ডাক-নৌকার হিন্দু নাবিকগণ যেখানে মহোৎসবে ৺গঙ্গাপূজা করিত,— সেই বিস্তীর্ণ প্রান্তর এখনও "গঙ্গাপূজার বাড়ী"রূপে বর্ত্তমান। মুসলমান লস্করেরা প্রকাণ্ড প্রকাণ্ড সুসজ্জিত 'তাজিয়া' লইয়া ভাঙ্গনমারির 'কারবেলা' ময়দানে বিপুলোল্লাসে 'মহরম' নিষ্পন্ন করিত। খেজুরীর 'বালুবস্তি' নামক পল্লী নানা প্রদেশবাসী জাহাজের মুসলমান লস্করদিগের উপনিবেশ; এখনও তাহাদের কতকগুলি বংশধর জাহাজে কার্য্য করিয়া থাকে। খেজুরী বাজারের আর অস্তিত্ব নাই; তাহা এখন ভাগীরথীর কুক্ষিগত। যেখানে হাট বসিত, তাহা এক্ষণে নিবিড় অরণ্য! মানবের হাট ভাঙ্গিয়া অহি-নকুল-শৃগালের আস্তানা হইয়াছে! এখানে আসিলে কবির এই উক্তি মনে পড়ে,—

"Amidist these lovely regions
* * nature dwells
In awful solitude, and nought is seen
But the wild herds that
own no master's stall."



খজুরীর মহরমের মিছিল ( ভাঙ্গনমারির 'কারবেলা ময়দান )

খেজুরীতে "হালাম শাহের দীঘি" নামক একটি প্রকাণ্ড-আয়তন বিশুষ্ক সরোবর বর্ত্তমান। ইহার কোনও ইতিহাস পাওয়া যায় না। এই

দীঘি "হালাম শাহ" নামক কোন ব্যক্তির খনিত, কি ইহার নাম "আলম্ সায়র" (সাগর) দীঘি, তাহা ঐতিহাসিকগণের আলোচ্য। বঙ্গ-জননী-



( হিজলীর মস্‌নদ্-ই-আলার মস্‌জিদ্ )

মন্দিরের অর্ণব-তোরণে সতর্ক প্রহরিরূপে কাউখালীর সমুচ্চ আলোকস্তম্ভ খেজুরীর সীমান্তদেশে দণ্ডায়মান আছে। এই আলোক-গৃহ—ইহার নির্ম্মাণের সময় ১৮১০ খ্রীষ্টাব্দ হইতে এতাবৎ আলোক প্রদান করিয়া গত ইং ১৯২৫ সালে নদী-প্রণালীর ( channel ) পরিবর্ত্তনের জন্য অনাবশ্যক ও অব্যবহার্য্যবোধে পরিত্যক্ত হইয়াছে। অদূরেই বিশ্রুতনামা হিজলীর নবাব তাজ্ খাঁ মস্‌নদ্-ই-আলার সংস্থাপিত মস্‌জিদ—বঙ্গোপ-সাগরের ভীষণ তরঙ্গাভিঘাত উপেক্ষা করিয়া সগর্ব্বে স্থাপয়িতার কীর্ত্তি ঘোষণা করিতেছে।

জব্ চার্ণকের আশ্রয়লাভের সময় ( ১৬৮৭ খ্রীঃ ) হিজলী ভীষণ ম্যালেরিয়াপূর্ণ হইয়া উঠিয়াছিল। হিজলীতে গিয়া ম্যালেরিয়ার কবল হইতে অক্ষত শরীর ও সতেজ প্রাণ লইয়া প্রত্যাবর্ত্তনের অসম্ভবতা একটী দেশীয় প্রবাদের সৃষ্টি করিয়াছিল। (১) একই স্থানে অবস্থিত খেজুরীর তদানীন্তন স্বাস্থ্য সম্বন্ধেও এই কথাই প্রযোজ্য কল্পনা করা যাইতে পারে হিজলী ও খেজুরী তখন পোর্ত্তুগীজ্ ও মগ অত্যাচারে জন-মানবহীন অরণ্যে পর্য্যবসিত হইয়াছিল, লোক-চেষ্টার অভাবে তীরবর্ত্তী বেষ্টন বাঁধ ইত্যাদি ভগ্ন হইয়া স্থানটী জোয়ার-প্লাবনের নিত্য লীলাক্ষেত্ররূপে সদাসর্ব্বদা আর্দ্র থাকিত, সুতরাং ইহার জলবায়ু স্বাস্থ্যপ্রদ ছিল না। অষ্টাদশ শতাব্দীর প্রারম্ভে খেজুরীর সুখ-সৌভাগ্যের দিনে বহু ইংরাজ স্বাস্থ্যলাভার্থ খেজুরীতে আসিয়া বাস করিতেন, দুই একটী সমাধি-লিপিতে ইহার পরিচয় পাওয়া যায়। অতঃপর লবণ-ব্যবসায়ের বিস্তৃতির জন্য খেজুরী পুনরায় অস্বাস্থ্যকর হইয়া উঠে। বর্ত্তমান 'জলপাই' (২) বলিয়া কথিত সমুদ্রতীরবর্ত্তী জমিগুলিতে সমুদ্রের লবণাক্ত জল জোয়ারের দ্বারা প্রবিষ্ট করাইয়া আটক রাখা হইত। ঐ জলের লবণাক্ত পলিমৃত্তিকার পরিস্রবণ দ্বারা লবণ প্রস্তুত হইত। এই

---

(১) "So fatally malarious was the spot that the difference between going to Hijili and returning thence passed into a Hindustani proverb."

Wilson's *Early Annals, vol, I. p, 165.*

*cf.* also Hunter's *History of British India*—"Yet so unhealthy that it had passed into a native proverb, it is one thing to go to Hijili but quite another to come back alive."

(২) "The Jalpai lands, it may be explained were lands which being exposed to the overflow of tidal water, were strongly impregnated with saline matter."

*Midnapore Gazetteer p, 104.*

বদ্ধজল পচিয়া দূষিত বাষ্পের দ্বারা অস্বাস্থ্যের বীজ ছড়াইত। মিঃ বেলী তাঁহার ১৮৮৪ খ্রীষ্টাব্দের সেটেল্‌মেণ্ট্ রিপোর্টে এখানকার স্বাস্থ্যসম্বন্ধে লিখিয়াছেন,—এ দেশের জলবায়ু দেশীয়দিগের উপযোগী হইলেও বিদেশী ব্যক্তির পক্ষে মহা অনিষ্টজনক ছিল। লবণ প্রস্তুতের জামগুলি হইতে নিঃসৃত দূষিত বাষ্পই ইহার কারণ বলিয়া তিনি অনুমান করেন। (১) যাহা হউক, কালক্রমে লবণ প্রস্তুতের কারখানা উঠিয়া যাওয়ায় এবং জঙ্গলাদি পরিষ্কৃত হইয়া জন-নিবাস বৰ্দ্ধিত হওয়ায় খেজুরী এখন স্বাস্থ্য-সম্পদে ভরিয়া উঠিয়াছে। এককালে ম্যালেরিয়ার আবাসস্থল বলিয়া নিন্দিত খেজুরী আজ ম্যালেরিয়া-পীড়িতের আশ্রয়স্থল হইয়া উঠিয়াছে। সমুদ্র-স্নাত স্নিগ্ধ সমীরণ নিদাঘের প্রচণ্ড উষ্ণতাকেও বসন্তের দিবসগুলির ন্যায় মধুর করিয়া রাখে। কয়েক বৎসর পূর্ব্বে পূজ্যপাদ লেপ্‌ট্‌নাণ্ট্ কর্ণেল শ্রীযুত উপেন্দ্রনাথ মুখোপাধ্যায় এম্-ডি, আই. এম্. এস্. (অবসর-প্রাপ্ত) মহোদয় এই দীন লেখকের সহিত পরিচয়সূত্রে খেজুরীতে গ্রীষ্ম-যাপন করিয়াছিলেন। এই স্থানের জলবায়ু তাঁহার নিকট এতই উৎকৃষ্ট ও প্রীতিপ্রদ বোধ হইয়াছিল যে, তিনি বলিয়াছিলেন,—এই স্থান ভারতবর্ষের বিখ্যাত স্বাস্থ্যকর স্থানগুলির মধ্যে অন্যতম গণ্য হইবার দাবী রাখে। এরূপ সুলভ (২) ও শান্তিপূর্ণ জীবনযাত্রা তাঁহার মতে অন্য কোনও স্বাস্থ্যকর স্থানে সম্ভব নহে। তিনি এই স্থান ওয়াল্‌টেয়ার অপেক্ষাও কোন কোন বিষয়ে অধিকতর হৃদ্য মনে করিয়াছিলেন। এমন কি, তিনি অভিমত প্রকাশ করিয়াছিলেন যে, তাঁহার বার্দ্ধক্যাবস্থা না হইলে তিনি এখানে গৃহনির্ম্মাণ করিয়া স্থায়ী গ্রীষ্মাবাস করিতেন। যাতায়াতের

(১) Bayley's *Majnamootah Report, 1844, p, 104.*

(২) খেজুরীতে বিশুদ্ধ খাঁটি দুগ্ধের সের ৵১০ হইতে ৶০ আনা। তরিতরকারীও দুর্ল্লভ নহে। চাউলও সস্তা।

অসুবিধাই এই সুস্বাস্থ্যপূর্ণ স্থানকে লোকলোচনের অন্তরালে রাখিয়াছে। আমরা প্রত্যক্ষ করিয়াছি, বহুদিনের ম্যালেরিয়া-পীড়িত অনেক জীর্ণ রোগী দৈবাৎ বা কর্ম্মোপলক্ষে এই স্থানে আসিয়া স্বাস্থ্য ও লাবণ্য লইয়া প্রত্যাবৃত্ত হইয়াছেন। ম্যালেরিয়া-পীড়িত বঙ্গবাসী পুরী-ওয়াল্‌টেয়ার-দার্জ্জিলিং-মধুপুর ঘূরপাক খাইতেছেন, কিন্তু গৃহের কোণে কলিকাতা হইতে অদূর-বর্ত্তী—ডায়মণ্ড্-হারবার হইতে নৌকাযোগে অনুকূল বাতাসে মাত্র দুই ঘণ্টার পথ খেজুরীর তৃপ্তিপ্রদ জলবায়ুর রোগনাশক শক্তির পরীক্ষা করিয়া দেখিবেন কি?

# কাউখালীর আলোকগৃহ বা বাতিঘর

[ Cowcolly Light-house ]

ভাগীরথীবক্ষে যাতায়াতকারী সমুদ্রযাত্রিগণ নিশ্চয়ই এই নদীর মোহানামুখে পশ্চিমকূলে অবস্থিত বহুদূর হইতে পরিদৃশ্যমান কাউখালীর



( কাউখালীর আলোক গৃহ )

সমুচ্চ আলোকস্তম্ভটি দৃষ্টিগোচর করিয়া থাকিবেন। গত ১৯২৩ খ্রীষ্টাব্দের

জানুয়ারী মাস হইতে আপাততঃ অনাবশ্যক বিবেচিত হওয়ায় এই আলোকগৃহের আলোকপ্রজ্বালন স্থগিত হইয়াছে। জাহাজের যাতায়াতের পথের পরিবর্ত্তনই ইহার কারণ।

১৬৮৮ খ্রীষ্টাব্দে জর্জ্জ্ হিরোণ ( George Heron ) (১) ও ১৬৮৭ খ্রীষ্টাব্দে টমাস্ বৌরী (Thomas Bowrey) (২) কর্ত্তৃক প্রস্তুত হুগলী নদীর নৌপথের মানচিত্রগুলিতে কাউখালীর অবস্থান প্রদত্ত আছে। ১৭০৩ খ্রীষ্টাব্দের নাবিকদিগের মানচিত্রে খেজুরী ও হিজলী দ্বীপদ্বয়ের মধ্যবর্ত্তী জলপ্রবাহের নাম কাউখালী নদী বলিয়া উল্লিখিত হইয়াছে। (৩) এই নদীর ক্ষীণ অবশেষ এখন কাউখালী খালরূপে বর্ত্তমান। (৪) ১৭৮০ খ্রীষ্টাব্দে রেণেল্ সাহেব যে মানচিত্র প্রস্তুত করেন, তাহাতে কাউখালীর নিকট দিয়া জাহাজের গতিপথ ( Cockalee Passage ) চিহ্নিত দেখা যায়। (৫) কাউখালী খালের সান্নিধ্যে সামুদ্রিক বাঁধের পার্শ্বেই আলোকমঞ্চটি বিদ্যমান। স্থানটির নাম কাউখালী নহে—খানা-বেড়িয়া। কাউখালী গ্রাম বহুপূর্ব্বে সমুদ্রগর্ভগত হইয়াছে। মিঃ বেলীর ১৮৫৪ খ্রীষ্টাব্দের সেটেল্‌মেণ্ট্ বিবরণীতে দৃষ্ট হয়—তিনি পুরাতন কাগজপত্রে কাউখালী নামক গ্রামের নাম পাইয়াছিলেন, কিন্তু উহার

(১) Copy of the chart in the British Museum (Add. Mss. 5222.8.) vide Bowrey's *A Geographical Account of the Countries round the Bay of Bengal* Hakylut Society's edn.

(২) *Hedges' Diary, Vol. III.*

(৩) *Sailing Directions* of Warren and Wood.

(৪) "—these again were divided into two distinct islands by the river Cowcolly, of which the channel has now completely vanished."

C. R. Wilson's *Early Annals of the English in Bengal Vol. I p. 105.*

(৫) Rennell's Atlas.—Sheet No. XIX.

অবস্থান অনুসন্ধানে গ্রামটি সমুদ্রগত বলিয়া প্রমাণ পাওয়া গিয়াছিল। (১) প্রাগুক্ত মানচিত্রগুলিতে কাউখালীর দক্ষিণে কক্‌স্ নামক দ্বীপ দৃষ্ট হয়; উক্ত দ্বীপ এখন বর্ত্তমান নাই, বহুপূর্ব্বে ইহা সাগরদ্বীপের অঙ্গ পুষ্ট করিয়া থাকিবে। ইহাকে কক্ আইল্যাণ্ড বা কক্ আইলও ( Cock Island or Isle of Cock ) (২) বলিত। ইহার অবস্থান বর্ত্তমান ফুলডুবি বা মগরার দ্বীপ বা তন্নিকটবর্ত্তী হইতে পারে। ওয়ারেণ্ ও উডের মানচিত্রে কাউখালী—ককার্লিস্ আইল্যাণ্ড (Cockerles Id.) বলিয়া কথিত হইয়াছে। (৩) বৌরী কাউখালীকে ককালি (Cuckalee) এবং থরনটন্ ককালি (Cockaly) (৪) করিয়াছেন। কক্‌স্ আইল্ বা কক্ আইল্ নামের সহিত ককালী, ককার্লিস্ বা কাউখালী নামের সম্বন্ধ থাকা বিচিত্র নহে। কারণ, কক্‌স্ আইলের সোজা-সুজি অদূরবর্ত্তী দেশভাগ ও নদীকে বুঝিবার জন্য নাবিকেরা উহারই অনুকরণে ককালি বা কাউখালী নাম রাখিতে পারে। কাউখালীই ভাগীরথীর মোহানার কাছে অবস্থিত শেষ দেশভাগ। নাবিকগণের পক্ষে উহা চিহ্নিত হওয়া প্রয়োজন ছিল। "কাউ" নামক এইদেশজ একপ্রকার বৃক্ষের নামের সহিত বর্ত্তমান খালের সম্বন্ধের জন্য কাউখালী নামের উৎপত্তি অনুমান করা যায় না। কারণ, কাউখালী নদী খালে পরিণত হইবার পূর্ব্বেও কাউখালী নামেই অভিহিত হইত। সুতরাং এককালীন সাগরদ্বীপের উত্তরপশ্চিমবর্ত্তী কক্‌স্ আইল্যাণ্ড নামের সাদৃশ্যে

(১) H. V. Bayley's *Jellamoota Settlement Report*, p. 237.

(২) Bowrey's *Countries round the Bay of Bengal*, p. 209, and foot-note.

(৩) *Hedges' Diary* Vol. III. p. CCVII.

(৪) Thornton's English Pilot Pt. III. p. 7 of 1711.

"কাউখালী" নাম হওয়াই সম্ভব। এই নাম যে তৎকালীন নাবিকগণ-কর্ত্তৃক প্রদত্ত, সে বিষয়ে সন্দেহ নাই।

১৬৭২ খ্রীষ্টাব্দে সর্ব্বপ্রথম হিজলী পর্য্যন্ত বড় জাহাজ আসিতে আরম্ভ করে। (১) ইহার পূর্ব্বে বালেশ্বর পর্য্যন্ত জাহাজ আসিতে পারিত;—কারণ, তখন এ দিকে জাহাজের গমনাগমনের পথ বা 'হাল' চিহ্নিত হইয়া Pilot's establishment বা চরবহুল নদীমুখে জাহাজপরিচালনকারী নাবিকসঙ্ঘ গঠিত হয় নাই। ছোট ছোট 'স্লুপ' (Sloop) নামক জাহাজে বালেশ্বর হইতে মালপত্র বোঝাই করিয়া কলিকাতাদি বন্দরে প্রেরিত হইত। এইরূপ জাহাজের গতায়াতে ও নানাদেশীয় বণিক্‌গণের সমাবেশের জন্য ঈষ্ট্ ইণ্ডিয়া কোম্পানীর আমলে খেজুরী একটি সমৃদ্ধিশালী বন্দরে পরিণত হয়। কিন্তু কাউখালীর নিকট তখন 'হাল' না থাকায় বোধ হয়, ঐ স্থানে আলোকগৃহ স্থাপনের প্রয়োজন হয় নাই। ১৭৬৩ খ্রীষ্টাব্দে মিঃ জে, র‍্যান্‌সম্ লিখিয়াছেন যে, কাউখালীর নিকটে একটি 'হাল' বা নৌ-পথ গঠিত হইয়াছে। (২) এই 'হালই' রেণেলের মান-চিত্রে 'কাউখালী প্যাসেজ্' বলিয়া চিহ্নিত হইয়াছে। সম্ভবতঃ এই 'হালে'র উপযোগিতা বুঝিয়া ১৮১০ খ্রীষ্টাব্দে কাউখালীর আলোক-গৃহ নির্ম্মিত হয়। ১৮৪৪ খ্রীষ্টাব্দের সেটেল্‌মেণ্টের বিবরণে মিঃ বেলী লিখিয়াছেন, কাউখালীর পার্শ্ববর্ত্তী সমুদ্র ক্রমে ক্রমে সন্নিকটবর্ত্তী হইয়া স্থলভাগের দিকে অগ্রসর

(১) Sir R. Temple's note in '*Bowrey*' p. 166.

(২) "I find no visible alteration in the river at the last survey,—Cowcolly only excepted, where there is a good navigable channel opened within the buoy of the flat of the shore, preferable either to the outward channel commonly called the new channel or the old channel of Cowcolly."

Rev. J. Long's *Records of the Govt. of India* p. 10.

হইয়াছিল, কিন্তু বর্ত্তমান সময়ে এই স্থানে চর পড়িতেছে। (২) আলোক-গৃহটী মেদিনীপুর জিলার কাঁথি মহকুমার অন্তর্গত খেজুরী থানায় অবস্থিত। ইহার আলোক ১৮১০ খ্রীষ্টাব্দেই প্রদর্শিত হইয়াছিল। (৩) সাগরদ্বীপস্থ আলোকগৃহের নির্ম্মাণকল্পনামাত্র ১৮০৮ খ্রীষ্টাব্দে হইয়াছিল, (৪) কিন্তু ইহার আলোকপ্রদর্শন ১৮২১ খ্রীষ্টাব্দে হয়। (১) মহানদীর মুখে ফল্‌স্‌ পয়েণ্ট আলোকগৃহের প্রথম আলোকপ্রদর্শন ইহারও পরে অর্থাৎ ১৮৩৮ খ্রীষ্টাব্দে হইয়াছিল। (২) সুতরাং কলিকাতার পোর্ট্‌ কমিশনারগণের এলাকাভুক্ত আলোকগৃহগুলির মধ্যে কাউখালীর আলোকগৃহই সর্ব্বাপেক্ষা প্রাচীন।

---

(২) "It was erected in 1810 to guide vessels into the Kedgeree roads, and is still useful to passenger steamers of light draft going down the western channel to Chandbali."

*Midnapore District Gazetteer, p. 198.*

"Since it was erected the sea has considerably encroached upon the adjacent lands."

Mr. H. V. Bayley's *Majnamootah Settlement Report, 1844. p. 102.*

(৩) "The light was first exhibited in 1810."

O. C. Ollenbach's *Tide tables for the River Hooghly p. 85.*

(৪) "The plan of an erection of a Light house on Saugor Island, having been approved by the Court of Directors an artist for the superintendence of the work was sent from England and arrived in Calcutta by the late ships."

*Calcutta Gazette. January 7, Thursday, 1808.*

Adapted from H. D. Sanderson's *Selections from Calcutta Gazette. Vol. II. p. 191.*

(১) Ollenbach's *Hooghly River, p. 86,* সাগর দ্বীপের এই আলোকস্তম্ভ সমুদ্রগত হওয়ায় কয়েক বৎসর পূর্ব্বে, উহার উত্তরে কিয়দ্দূরে এই আলোক সরাইয়া পুনঃ সংস্থাপিত করা হইয়াছে এবং কর্ম্মচারিগণের গৃহাদি পুনর্নির্ম্মিত করা হইয়াছে।

(২) Ibid—p. 87.

কাউখালীর আলোকগৃহ ৮০ ফুট উচ্চ একটী পঞ্চতল ইষ্টকস্তম্ভ। গৃহগুলি প্রশস্ত ও বাসোপযোগী ; গোল সিঁড়ি ঘুরিয়া ঘুরিয়া নিম্নতল হইতে



সাগরদ্বীপের বর্ত্তমান আলোকগৃহ ও কর্ম্মচারীর বাসভবন

( পূর্ব্বের আলোকগৃহের অবস্থানভূমি সমুদ্রগর্ভসাৎ হওয়ায় ইং ১৯১১ সালে ইহা একটু দূরে নিরাপদ স্থানে সংস্থাপিত হইয়াছে। পুরাতন আলোকগৃহের ফ্রেম্‌টীই স্থানান্তরিত হইয়াছে। )

সর্ব্বোচ্চ তল পর্য্যন্ত উঠিয়াছে। ২১° ৫০′ ৯° ৯″ উত্তর দ্রাঘিমাংশ ও ৮০° ৫৬′ ৪০′ ৯″ পূর্ব্ব অক্ষাংশের মধ্যে ইহা অবস্থিত। আলোকটি পূর্ণ জোয়ারের জলরেখার ৭৫′ ফুট উর্দ্ধে বর্ত্তমান ছিল। মেঘ ও কুজ্ঝটিকা-

বর্জ্জিত দিনে ইহার আলোক ১৫ মাইল পর্য্যন্ত দেখা যাইত। ইত.পূর্ব্বে ইহার আলোকের আকারপ্রকার কয়েকবার পরিবর্ত্তিত হইয়াছিল। বর্ত্তমান আলোক কয়েক বৎসর পূর্ব্বে স্থাপিত করা হইয়াছে। ইহা উত্তর ও উত্তরপূর্ব্ব ৯৬° ডিগ্রী স্থান ব্যাপিয়া অর্দ্ধবৃত্তাকৃতি রেখায় আলোকদান করিত। পূর্ব্বে ইহা য়ুরোপীয় কর্ম্মচারিগণের তত্ত্বাবধানে থাকিলেও ইহার শেষ য়ুরোপীয় কর্ম্মচারী মিঃ ও, এইচ, ডিটোর্সের (O. H. Detours) সময়ে ইহার ভার জনৈক দেশীয় টিণ্ডালের (Tindal) উপর ন্যস্ত হয়। বোধ হয়, সেই সময় হইতে ইহার প্রয়োজনীয়তা হ্রাস পাইতে আরম্ভ করিয়াছিল। সুদীর্ঘ এক শতাব্দী কালের উপর প্রত্যহ প্রদর্শিত হইয়া গত জার্ম্মান্ যুদ্ধের সময় ১৯১৫ খ্রীষ্টাব্দে 'এম্‌ডেনে'র আশঙ্কায় অস্থায়িভাবে একমাসের জন্য ইহার আলোক নির্ব্বাপিত ছিল। তাহার পর নিয়মিত আলোক প্রজ্বলিত হইয়া গত ১৯২৫ খ্রীষ্টাব্দের জানুয়ারী মাস হইতে অপ্রয়োজনীয়তার জন্য নির্ব্বাপিত হইয়াছে। জানি না, ভাগীরথী এই আলোকগৃহের নিকটে আবার নূতন 'হালের' পত্তন করিয়া কখনও ইহার নির্ব্বাণদীপ প্রজ্বালিত করাইবেন কি না! এই আলোকগৃহের কার্য্য বন্ধের জন্য অনেকগুলি দরিদ্র পল্লীবাসীর অন্নের উপায় গিয়াছে। তাহারা বহুদিন এই আলোকগৃহে চাকরী করিত।

# পরিশিষ্ট

## থানা খেজুরী

[ গ্রাম সংখ্যা, পরিমাণ-ফল প্রভৃতি ] *

| থানা নম্বর | জুরিসডিক্শন বা এলাকা নম্বর | গ্রামের নাম | পরগণা | রেভেনিউ সারভে নম্বর | পরিমাণ-ফল |
|---|---|---|---|---|---|
| ১ | ১৯ | ডিহি এড়েঞ্চ | কেওড়ামাল তরফ এড়েঞ্চ | ২০৮২ | ৫০৯,২২ একর |
| ২ | ২০ | দক্ষিণ কলমদান | " | ২০৮৩ | ১,৩৯৫,৩৫ একর |
| ৩ | ২১ | আলিচক | " | ২০৬৫ | ১,০১৬,৮৬ একর |
| ৪ | ২২ | কণ্ঠিবাড়ী | " | ২০৬৩ | ৮৬৫,৫২ একর |
| ৫ | ২৩ | কাঁকুড়িয়া | " | ২০৬৪ | ১৪৪,১৮ একর |
| ৬ | ১৮ | পাটনা | " | ২০৬৬ | ১,২৯৫,৮৪ একর |
| ৭ | ১৭ | কুল্ঠা জগন্নাথ চক | " | ২০৬৭ | ১৩০,৭৮ একর |
| ৮ | ১৬ | কুল্ঠা | " | ২০৬৮ | ৯০২.৭৬ একর |
| ৯ | ১৫ | অজয়া | " | ২০৬৯ | ৯০৪.৮০ একর |

* Vide *Jurisdiction List. Thana Khajuri*, compiled by the Settlement officer, Midnapore.

| থানা নম্বর | জুরিসডিকশন ব এলাকা নম্বর | গ্রামের নাম | পরগণা | রেভেনিউ রেভে নম্বর | পরিমাণ ফল |
|---|---|---|---|---|---|
| ১০ | ১৪ | চিঙ্গুড় দনিয়া | কওড়ামাল তরফ বিশুয়ান | ২০৭০ | একর |
| ১১ | ১৩ | আলী আমজাদ্ চক | „ | ২৽৫৫ | ৯১ ৮ একর |
| ১২ | ১২ | আমজাদ্ নগর গোলকপাত্র | „ | ২৽ ৬ | ৪৮২. ৮ একর |
| ১৩ | ১১ | ঠাকুর চক | „ | ২৽ ৭ | ১৬২. একর |
| ১৪ | ১ | জাহানাবাদ | „ | ২০ | ৩৪৬.১১ একর |
| ১৫ | ২ | কলাগেছিয়া | „ | ২০ ৯ | ৪৩৯ ২৩ একর |
| ১৬ | ১০ | কামারদা | „ | ২৽ ৮ | একর |
| ১৭ | ২৫ | দেউল-পোতা | „ | ২৽ ৯ | একর |
| ১৮ | ২৬ | কেশবচক | „ | ২ ৬১ | ৩২১ একর |
| ১৯ | ২৪ | গোলাবাড়ী | „ | ২ ৬০ | ৩৫৫ ৮৪ একর |
| ২০ | ৬১ | দেখালী | „ | ২ ৬২ | ৫৩৪ একর |
| ২১ | ২৭ | হলুদবাড়ী | „ | ২ ৪২ | ১৯ একর |
| ২২ | ২৮ | জগন্নাথচক | „ | ২ ৪৪ | ২৪.৬. একর |
| ২৩ | ৯ | নরুল্লাচক | „ | ২ ৪৩ | ১৫৪.২৪ একর |
| ২৪ | ৮ | কাটারী | „ | ২৽ ৪৫ | ২৬৮.৯ একর |
| ২৫ | ৭ | মালদহ | „ | ২ ৪৬ | ৭৮২.৪৮ একর |
| ২৬ | ৩ | বাহারগঞ্জ | „ | ২ ৪৮ | ১২৯. একর |

| থানা নম্বর | জুরিসডিকশন বা এলাকা নম্বর | গ্রামের নাম | পরগণা | রেভেনিউ সারভে নম্বর | পরিমাণ ফল |
|---|---|---|---|---|---|
| ২৭ | ৪ | সেরখাঁচক | কেওড়ামাল তরফ বিশুয়ান | ১৯৭১ | ১,৬৫৯.৭৮ একর |
| ২৮ | ৫ | পানখাই | „ | ১৯৭২ | ১,০১৪.৭৮ একর |
| ২৯ | ৬ | বারাতলা | কেওড়ামাল তরফ এড়েঞ্চ | ২০৪৭ | ১,১০৩.৩৫ একর |
| ৩০ | ৩১ | রামচক | কেওড়ামাল তরফ বিশুয়ান | ২০০০ | ৫৪৩.৪২ একর |
| ৩১ | ৩০ | কেউচিয়া | „ | ২০০১ | ২৮১.০৫ একর |
| ৩২ | ২৯ | গড়রঙ্গ | „ | ২০০৩ | ১৫৩.৯৭ একর |
| ৩৩ | ৬১ | চৌদ্দচুলী | কেওড়ামাল তরফ এড়েঞ্চ | ২০৪১ | ৯১৯.০৬ একর |
| ৩৪ | ৬৩ | মুণ্ডমারি | „ | ২০৪৫ | |
| ৩৫ | ৬০ | কার্ত্তিকখালী | কেওড়ামাল তরফ বিশুয়ান | ২০০৪ | ৭৯৩.২২ একর |
| ৩৬ | ৩২ | মাদাখালী | „ | ২০০২ | ৫৯৬.৬৭ একর |
| ৩৭ | ৩৩ | কসতলা | „ | ১৯৯৯ | ৪৭১.৪৩ একর |
| ৩৮ | ৩৪ | পিরিজপুর | „ | ২০০১ | ১৫৭.৪৪ একর |
| ৩৯ | ৩৫ | কুঞ্জপুর | „ | ১৯৮১ | ৩৭৪.০৩ একর |
| ৪০ | ৩৮ | হেমন্তচক | „ | ১৯৮০ | ১৮৩.৮৩ একর |
| ৪১ | ৩৭ | সাটকুমারি | কসবাহিজলী | ১৯১৯(১) | ৭২.৫২ একর |
| ৪২ | ৩৯ | তালপাটী | „ | ১৯১৯ | ২৪.৩৯ একর |
| ৪৩ | ৪০ | মানসিংহবেড় | „ | ১৯৭৩ | ১৪৮.৬৫ একর |

| থানা নম্বর | জুরিসডিকশন বা এলাকা নম্বর | গ্রামের নাম | পরগণা | রেভেনিউ সারভে নম্বর | পরিমাণ ফল |
|---|---|---|---|---|---|
| ৪৪ | ৩৬ | চতুর্ভুজচক | কসবাহিজলা | ১৯৭৮ | ৬৭.৬৫ একর |
| ৪৫ | ৫০ | পুখুরিয়া | কেওড়ামাল তরফ বিশুয়ান | ১৯৭৭ | ১৮২.২৪ একর |
| ৪৬ | ৪৯ | বাড়কশাড়িয়া | ” | ১৯৭৬ | ৩৭৩ ৯১ একর |
| ৪৭ | ৪১ | সাহেব নগর | ” | ১৯৭৪ | ৩৭৯.২১ একর |
| ৪৮ | ৪২ | সাহেবনগর | কসবাহিজলী | ১৯৭৫ | ৬৯৫.১৬ একর |
| ৪৯ | ৪৮ | খাজুরী | ” | ১৯৮৩ | ১,২৪৫ ১০ একর |
| ৫০ | ৪৩ | ধোবাঘাটা বামনচক | ” | ১৯৮৪ | ২৮১.২৪ একর |
| ৫১ | ৪৪ | আলিচক | ” | ১৯৮৫ | ২১০.৫৩ একর |
| ৫২ | ৪৫ | বামনচক | ” | ১৯৮৬(১) | ৩৭.৮৫ একর |
| ৫৩ | ৪৬ | সফর চটা | ” | ১৯৮৬(২) | ৪০.৪৭ একর |
| ৫৪ | ৪৭ | রাধানগর | ” | ১৯৮৬ | ৩৭৯ ৬৭ একর |
| ৫৫ | ৭৯ | সাতশিমলি | ” | ১৯৮৭ | ৩০০.০৭ একর |
| ৫৬ | ৮০ | চক অরকবাড়ি | ” | ১৯৮৮ | ৫৯.৫৭ একর |
| ৫৭ | ৭৮ | ভাঙ্গনমারি | ” | ১৯৮৯ | ৩১২.৫৫ একর |
| ৫৮ | ৮২ | ভাঙ্গনমারি | কেওড়ামাল তরফ বিশুয়ান | ১৯৯০ | ৩০০.৯৫ একর |
| ৫৯ | ৫১ | কশাড়িয়া | ” | ১৯৮২ | ৬৬২.৬২ একর |
| ৬০ | ৭৬ | টেংরামারি | ” | ২০১৮ | ১১১.০৯ একর |

| থানা নম্বর | জুরি-ডিকশন বা এলাকা নম্বর | গ্রামের নাম | পরগণা | রেভেনিউ সারভে নম্বর | পরিমাণ ফল |
|---|---|---|---|---|---|
| ৬১ | ৭৫ | মনোহরচক | কসবাহিজলী | ২০১৭(২) | ৪১.০৮ একর |
| ৬২ | ৫৩ | চালতাতল্যা | „ | ২০১৭(১) | ১১৯.৬০ একর |
| ৬৩ | ৫৪ | শাহাপুর | কেওড়ামাল তরফ বিশুয়ান | ১৯৯৬ | ১০৮.৩৩ একর |
| ৬৪ | ৫৫ | কাদিরপুর | „ | ১৯৯৮ | ৩৭০.৬৭ একর |
| ৬৫ | ৫৬ | ফুলবাড়ি | „ | ১৯৯৭ | ৭৩.২৯ একর |
| ৬৬ | ৫৭ | পনিখা | „ | ২০০৫ | ১৬.০৬ একর |
| ৬৭ | ৫৮ | ভূপতিচক | কসবাহিজলী | ২০১৭ | ১৭৩.৯৯ একর |
| ৬৮ | ৫৯ | পনিখা | „ | ২০১৬ | ৬০.৮৯ একর |
| ৬৯ | ৬৫ | পনিখা | কেওড়ামাল তরফ বিশুয়ান | ২০১৭(৩) | ৬৩৩.৮২ একর |
| ৭০ | ৬৪ | শ্যামপুর জালপাই | কসবাহিজলী | ২০০৭ | ২৪৪.৮৬ একর |
| ৭১ | ৬৬ | গোড়াহার জালপাই | কেওড়ামাল তরফ বিশুয়ান | ২০০৮ | ৪৮১.৭৯ একর |
| ৭২ | ৬৭ | গোড়াহার | কেওড়ামাল | ২০০৯ | ২১৬.৭৬ একর |
| ৭৩ | ৬৮ | গোড়াহার গোঁসাইচক | কসবাহিজলী | ২০১০(১) | ৪২.৬১ একর |
| ৭৪ | ৬৮ | কটুকা দেবী চক | কসবাহিজলী | ২০১০ | ৬৩০.৩৩ একর |
| ৭৫ | ৬৯ | মুরলী চক | „ | ২০০৬ | ১৭১.১১ একর |
| ৭৬ | ৯৭ | শ্যামপুর | „ | ২০১৩ | ৪১৯.৩১ একর |
| ৭৭ | ৯৮ | শ্যামপুর কটুকা | „ | ২০১১ | ১১২.৭৬ একর |

| থানা নম্বর | জুরিসডিকশন বা এলাকা নম্বর | গ্রামের নাম | পরগণা | রেভেনিউ সারভে নম্বর | পরিমাণ ফল |
|---|---|---|---|---|---|
| ৭৮ | ৯৯ | বোগা | কসবাহিজলী | ২০৩৮ | ৬২৭.৯১ একর |
| ৭৯ | ১১০ | কয়ালচক | „ | ২০৩৯ | ২২০.৮৬ একর |
| | | আলিপুর | „ | ৪৯৭৬ | ২৪৬.২৮ একর |
| ৮ | | সুন্দরপুর | „ | ৪৯৭৭ | ৫৯০.৭১ একর |
| ৮ | | খড়িপুখরিয়া | „ | ২০৩৭ | ১৪৯.৭৯ একর |
| ৮৩ | | শিল্লাবেড়্যা | „ | ২০৩৬ | ৩৫৯.৭৭ একর |
| ৮৪ | ৯৬ | রায়পুর | „ | ২০১৪ | ৯৭.৪৭ একর |
| ৮৫ | ৭০ | জনকা | „ | ২০১৫ | ৪৫৩.৬৮ একর |
| ৮৬ | ৭৪ | দামোদরচক | „ | ২০১৯ | ৬০.৫৮ একর |
| ৮৭ | ৭৭ | অজানবাড়ী | কেওড়ামাল তরফ বিশুয়ান | ১৯৯৫ | ২৮০.০৭ একর |
| ৮৮ | ৭৩ | সেরচক | কসবাহিজলী | ১৯৯৪ | ১২২.৬১ একর |
| ৮৯ | ৭২ | জাফর চক | „ | ২০২০ | ১৪২.২৭ একর |
| ৯০ | ৭১ | বড়কশাফলিয়া | „ | ২০২১ | ১২৫.৭৩ একর |
| ৯১ | ৯৪ | আবদুল্লা চক | „ | ২০২২ | ২৩৮ ৮৭ একর |
| ৯২ | ৯৫ | ছোটকশাফলিয় | „ | ২০২৩ | ৭৫.৪৬ একর |
| ৯৩ | ০২ | বড়গরানিয়া | „ | ২০২৪ | ২৯০.১৭ একর |
| ৯৪ | ৯৩ | ছোটগরানিয়া | কেওড়ামাল তরফ বিশুয়ান | ২০২৫ | ১৬৭.৭৯ একর |

| থানা নম্বর | জুরিস্‌ডিকশন বা এলাকা নম্বর | গ্রামের নাম | পরগণা | রেভেনিউ সারভে নম্বর | পরিমাণ ফল |
|---|---|---|---|---|---|
| ৯৫ | ৯২ | লক্ষ্মণচক | কেওড়ামাল তরফ বিশুয়ান | ১৯৯৩ | ৩১২.৭৭ একর |
| ৯৬ | ৮৩ | মতিলালচক | „ | ১৯৯২ | ৩০২.৫৩ একর |
| ৯৭ | ৯১ | ঝুটিয়াহারি | „ | ২০২৭ | ৮৭.০১ একর |
| ৯৮ | ৮৪ | থানাবেড়্যা | কসবাহিজলী | ১৯৯১ | ৩১৮.৮০ একর |
| ৯৯ | ৮১ | অরকবাড়ী | কেওড়ামাল তরফ বিশুয়ান | ১৯৯০ | ৫১৭.৩৫ একর |
| ১০০ | ৮৫ | বনবাসড়্যা | কসবাহিজলী | ১৯৯০(২) | ১৬৪.৯৪ একর |
| ১০১ | ৮৬ | ওয়াশীলচক | কেওড়ামাল তরফ বিশুয়ান | ২০২৮ | ২২৭.৯৮ একর |
| ১০২ | ৮৭ | নান্‌কার গোবিন্দপুর | কসবাহিজলী | ২০২৯ | ৮৭ ১১ একর |
| ১০৩ | ৮৮ | গোবিন্দপুর | „ | ২০২৯(১) | ৫০.৭৯ একর |
| ১০৪ | ৮৯ | যশূয়া | „ | ২০৩০(১) | ৮০.৩৭ একর |
| ১০৫ | ৯০ | পাচড়্যা | কেওড়ামাল তরফ বিশুয়ান | ২০২৬ | ৩২৬.৮১ একর |
| ১০৬ | ১০৪ | কলাগাছিয়া | কসবাহিজলী | ২০৩০ | ৩৬০.৮১ একর |
| ১০৭ | ১০৩ | করিমচক | „ | ২০২৬(১) | ৫৪.৪৩ একর |
| ১০৮ | ১০৫ | ছোটগরানিয়া | „ | ২০৩১ | ১১৭.৭৬ একর |
| ১০৯ | ১০৬ | গোপীচক | „ | ২০৩৫(১) | ৪৯.৯৬ একর |
| ১১০ | ১০৭ | আদমপুর | „ | ২০৩৪ | ৭২.৫৬ একর |
| ১১১ | ১০৮ | বটতল্যা | „ | ২০৩৩ | ১৩১.২১ একর |

| থানা নম্বর | সডিকশন ব এলাকা নম্বর | গ্রামের নাম | পরগণা | রেভেনিউ সরভে নম্বর | পরিমাণ ফল |
|---|---|---|---|---|---|
| ১১২ | ১১৪ | রামচক | কসবাহিজলী | ২০৩২ | ৬০.৫২ একর |
| ১১৩ | ১১৫ | ও ানপুর | ,, | ২০৩১। | ৪৭.১৭ একর |
| ১১৪ | ১১৬ | নো াপাতা | ,, | ২০৩১(২ | ৪৫.৭৯ একর |
| ১১৫ | ১১৭ | বেতালদিঘী | ,, | ২০৩১(৩ | ৯.৪৯ একর |
| ১১৬ | ১১৮ | মেইদিনগর | ,, | ২০৩১ | ৫৫ .৫৮ একর |
| ১১৭ | ১১৩ | পাতুরভেড়ী | ,, | ৪৯৭৮ | ৮০.৬৮ একর |
| ১১৮ | ১১২ | অলীচক | ,, | ৪৯৭৯ | ৮৩.৩ একর |
| ১১৯ | ১১৯ | নিজকশবা | ,, | ৪৯৮০ | একর |
| ১২০ | ... | কাদিরাব চর | ,, | ... | ৬৯৭.৩৪ একর |
| ১২১ | ১২৫ | বালিচক | গুমগড় | ৫০৩ | ২৪৮.৬৯ একর |

মোট পরিমাণ ফল ৯১,১৬৬.১১ একর বা ১৪২.৪৪ বর্গ মাইল।

[ সেন্সাস্ রিপোর্ট প্রভৃতিতে পূর্ব্বতন পরিমাণ ফল অনুযায়ী খেজুরী থানার পরিমাণ ৭৫ বর্গমাইল ধরা হইয়াছে—তাহা ভ্রমাত্মক ]

## নূতন বিধানানুযায়ী ইংরাজী ১৯২৫ সাল হইতে হেঁড়িয়া থানার নিম্নলিখিত গ্রাম খজুরী থানার অ ভুর্ক্ত হইয় ছ

| থানা নম্বর | জুরিস্‌ডিকশন বা এলাকা নম্বর | গ্রামের নাম | পরগণা | রেভেনিউ সারভে নম্বর | পরিমাণ ফল |
|---|---|---|---|---|---|
| ২৩০ | ৩৩৬ | কল্যাচক | শূজামুঠা | ২০৯৭ | ১৮৬,৫৭ এ |
| ২৩৫ | ৩ ৫ | সুন্দ্রলিয়াচক | কওড়ামাল তফফ এড়েঞ্চ | ২০৭১ | ৫৫.৪৩ একর |
| ২৩৬ | ৩৪৪ | লাক্ষি | " | ২০৭৪ | ২,৫৮১.৫৫ একর |
| ২৩৭ | ৩৪০ | ঠাকুরনগর | " | ২০৭৫ | ৬০৯.৩৭ একর |
| ২৩৮ | ৩৫ | বিক্রমনগর | " | ২০৭৬ | ৩১৭.৭০ একর |
| ২৩৯ | ৩৩২ | জরারনগর | " | ২০৮৯ | ২৯৭.৮০ একর |
| ২৪১ | ৩২৯ | খড়ার ওরফে ড়ন | বায়েন্দাবাজার | ২০৯০ | ২৭৫.৪২ একর |
| ২৪২ | ৩২৭ | দেবীচক | কেওড়ামাল তরফ এড়েঞ্চ | ২০৯২ | ৪৩৯.৭৩ একর |
| ৩৪৩ | ৩২৬ | মুকুটশীলা | " | ২০৮৬ | ৬০৬.৩২ একর |
| ৩৪৪ | ৩২৪ | বজবজিয়া | " | ২০৮৪ | ৭৫৪.৪৫ একর |
| ৩৪৫ | ৩২৫ | ঃনগর | " | ৮০৮৬ | ..৩৭৩ ৯৩ একর |
| ৩৪৬ | ২৩০ | মোহাটী | " | ২০৯১ | ৯৮৫.৫১ একর |
| ৩৪৭ | ৩৩ | শ্যামচক | " | ২০৮৭ | ১৯৯.৬৬ একর |

| থানা নম্বর | জুরিসডিকশন বা এলাকা নম্বর | গ্রামের নাম | পরগণা | রেভেনিউ সারভে নম্বর | পরিমাণ ফল |
|---|---|---|---|---|---|
| ৩৪৮ | ৩৩৩ | গোবিন্দচক | কেওড়ামাল তরফ বিশুয়ান | ২০৮৮ | ৫৮.০০ একর |
| ৩৪৯ | ৩৩৪ | হেড়্যা আত্মারামচক | " | ২০৭৭ | ৮৯৯.৮২ একর |
| ৩৫০ | ৩৪৬ | মিত্রচক | " | ২০৭৮ | ২২০.২৫ একর |
| ৩৫১ | ৩৪৭ | টিকাশী | " | ২০৭৯ | ২,৩৬৪.৪৮ একর |
| ৩৫২ | ৩৪৮ | উত্তর কলমদান | " | ২০৮১ | ১,৪৬৩.১২ একর |
| ৩৫৩ | ৩৪৯ | ছাতনাবাড়ী | " | ২০৮০ | ১১২.৪৩ একর |

মোট পরিমাণ ফল ১৩,৮০১.৫৫ একর।

এই ১৯টী গ্রামসহ ১৪০টী গ্রামসমষ্টিতে খেজুরী থানার বর্ত্তমান পরিমাণ ফল ১৬৪.০১ বর্গমাইল হইয়াছে। পূর্ব্বতন খেজুরী থানার ৯টী ইউনিয়নে ৯ জন দফাদার ও ১০৩ জন চৌকিদার ছিল। বর্ত্তমানে ৩টী ইউনিয়ন নবসংযোজিত হইয়া ১২ জন দফাদার ও ১৩২ জন চৌকীদার হইয়াছে। তালপাটী খালের অর্দ্ধাংশ ও হুগলী নদীর কতকাংশ খেজুরী থানার এলাকাভুক্ত

## খেজুরী থানার বর্ত্তমান চতুঃসীমা ঃ—

পশ্চিম—রসুলপুর নদী, হিজলী টাইডেল্ ক্যানাল্ এবং ভগবানপুর থানার ঘোলবাগ্দা, শিমুলবাড়ী, দক্ষিণ ও উত্তর বরোজ, কাটাপুকুরিয়া, বিরিবাড়ী, ধলুয়া ও জুখিয়া গ্রাম।

উত্তর—ভগবানপুর থানার ইক্ষুপত্রিকা, সাহুল্যাচক, বড় বাড়ী, মাকলাসী, পূর্ব্বচক ও মধুসূদন চক গ্রাম এবং তালপাটী খাল।

পূর্ব্ব ও দক্ষিণ—হুগলী নদীর মোহানা।

---

### লোক-সংখ্যা

| | | |
|---|---|---|
| ১৮৮১ | ... | ৪২,১২৬ |
| ১৮৯১ | ... | ৫০,১৭৩ |
| ১৯০১ | ... | ৫৭,৫৩৭ |

| | বাসগৃহ | লোক-সংখ্যা | পুরুষ | স্ত্রী | প্রতি বর্গমাইলে জনসংখ্যা | ১৯০১—১১ এর পার্থক্য | ১৯১১—২১ এর পার্থক্য |
|---|---|---|---|---|---|---|---|
| ১৯১১ | ৯,২৫৮ | ৫৭,৩৬৬ | ২৮,৯৪১ | ২৮,৪২৫ | ৭৬৫ | শতকরা ০,৩৫ হ্রাস | ... |
| ১৯২১ | ১০,১১৪ | ৫৮২২২ | ২৯,৩৩৩ | ২৮,৮৭৯ | ৭৭৬ | ... | ১.৫ বৃদ্ধি |

প্রতি বর্গ মাইলে লোকসংখ্যার ঘনত্ব ৭৬৫; মেদিনীপুর জিলার সমস্ত থানাপর্য্যায়ে এ বিষয়ে খেজুরীর দশম স্থান। কৃষিকর্ম্মোপযোগী ভূমি শতকরা ৯৪.১১,—থানা পর্য্যায়ে চতুর্থ স্থান।

শ্রীযুত বিজয়বিহারী মুখোপাধ্যায় মহাশয়ের "Chart on Midnapore A Study" হইতে গৃহীত।

## ধর্ম্ম

| | হিন্দু | | মুসলমান | | খ্রীষ্টান | |
|---|---|---|---|---|---|---|
| ১৯১১ | পুরুষ | ২৭,৩৭৭ | পুরুষ | ১,৫৬ | পুরুষ | ৪ |
| | স্ত্রী | ২৭,০৮৩ | স্ত্রী | ১,৩৩৮ | স্ত্রী | ৪ |
| ১৯২১ | পুং | ২৭,৮৭৯ | পুং | ১,৪৫৩ | পুং | ১ |
| | স্ত্রী | ২৭,৪৭৮ | স্ত্রী | ১,৪০৭ | স্ত্রী | ৪ |

## শিক্ষিত

| | বাঙ্গালা | | ইংরাজী | | শতকরা শিক্ষিতের হার | |
|---|---|---|---|---|---|---|
| ১৯১১ | পুং | ৭,৯৪১ | পুং | ১৯৭ | পুং | ১৩.৮৪ |
| | স্ত্রী | ২৫৩ | স্ত্রী | ৩ | স্ত্রী | ০.৪৪ |
| ১৯২১ | পুং | ৬০৮ | পুং | ৫৭৩ | পুং | ১৪.৭৮ |
| | স্ত্রী | ৪৫৩ | স্ত্রী | ৭ | স্ত্রী | ০.৭৭ |

## জাতি ( ডিঃ গেজেটিয়ার বি. ভলুম হইতে )

হিন্দু—১৯১১ করণ ২,২৩৭, কামার ৫৪৭, কায়স্থ ১১৫, কাঁড়্রা ( কদ্মা ) ১,০৫৪, কুমার ৬৭৬, গোয়ালা ৮০৬, তাঁতি ২,৮৯৭, তেলি ও তিলি ৯৭৮, ধোপা ৭৬৯, নমঃশূদ্র ২৯২, নাপিত ১৩০১, পৌণ্ড্র্ক্ষত্রিয় ১৪,৫৯৫, বাগ্দী ১,১২৩, বৈষ্ণব ( বৈরাগী ) ৫৭৬১ ব্রাহ্মণ ১,৭৩৮, মাহিষ্য ১৬৮৩৫, রাজু, ৭৭, সদ্গোপ ২৪, হাড়ি ৩৮৪

মুসলমান—পাঠান ৩৮২, শেখ্ ২৩৮৫

১৯২১ সালের পোণ্ড্র্ক্ষত্রিয় সংখ্যা—পুং ৮,৫৯৫, স্ত্রী ৮,৬৩৮ ; অন্যান্য জাতির সংখ্যা জানা যায় নাই।

## জন্ম মৃত্যু

| | জন্ম | মৃত্যু |
|---|---|---|
| ১৯২০— | ২,২৪৩ | ১,৫৪৩ |
| ১৯২১— | ২,০২৭ | ১,৬৪৩ |
| ১৯২২— | ২,১৫০ | ১,৩৮৪ |
| ১৯২৩— | ১,৮৫৭ | ১,৩৩২ |
| ১৯২৪— | ১,৯৭২ | ১,৫৮৭ |
| ১৯২৫— (নূতন সংযোগসহ) | ২,৮৯৪ | ১,৬৭৬ |

## ১৯২৬ সালে বিদ্যালয়াদির সংখ্যা—

| | | |
|---|---|---|
| উচ্চ-ইংরাজী বিদ্যালয়— | ২ | [ হলুদ বাড়ী ও কলাগেছিয়া ] |
| মধ্য-ইংরাজী „ | ৩ | [ খেজুরী, বারাতলা ও অজয়া ] |
| উচ্চ-প্রাথমিক „ | ৩৩ | |
| নিম্ন „ | ১২০ | (নিম্ন-প্রাথমিক বোর্ড্ পাঠশালা ১) |
| উচ্চ-প্রাথমিক বালিকা „ | ৫ | |
| নিম্ন প্রাথমিক „ „ | ২১ | |

## উচ্চ প্রাথমিক পাঠার্থী বালকবালিকার সংখ্যা ঃ—( বালিকা বিদ্যালয়ের ছাত্রীসংখ্যা পৃথক )

| | হিন্দু | মুসলমান | মোট সংখ্যা |
|---|---|---|---|
| বালক— | ১৭৮৪ | ২৯ | ১৮১৩ |
| বালিকা— | ৬৬ | ৪ | ৬০ |

**নিম্ন-প্রাথমিক পাঠার্থী বালকবালিকার সংখ্যা** :—( বালিকা বিদ্যালয়ের ছাত্রীসংখ্যা পৃথক )

| | হিন্দু | মুসলমান | মোট সংখ্যা |
|---|---|---|---|
| বালক— | ৩৩৯৭ | ৭৩ | ৩৪৭০ |
| বালিকা— | ৩৩০ | ২ | ৩৩২ |

**উচ্চ-প্রাথমিক বালিকা-বিদ্যালয়ের ছাত্রী-সংখ্যা**—হিন্দু ৯৮, মুসলমান ২, মোট ১০০

**নিম্ন-প্রাথমিক বালিকা-বিদ্যালয়ের ছাত্রী-সংখ্যা**—হিন্দু ৩৪১, মুসলমান ১, মোট ৩৪২

**নিম্নশিক্ষার জন্য সাহায্য**—

| | |
|---|---|
| খাসমহাল— | ১২৫৭৲ |
| ডিঃ বোর্ড্— | ৫৭৫১৲ |
| ইম্পিরীয়াল গ্র্যাণ্ট্— | ৫০৭৯৲ |

খেজুরী থানায় **পোষ্টাফিসের সংখ্যা** ৪ [ খেজুরী ( Kedgeree ), জনকা ( Janka ), হলুদবাড়ী ( Haludbarih ) ও কলাগাছিয়া ( Kalagachia ) ]—সমস্তগুলিই ব্রাঞ্চ্ পোষ্ট্ অফিস।

**সরকারী দাতব্য চিকিৎসালয়**—জনকা এলেক্জেন্দ্রা চ্যারিটেবল্ ডিস্পেন্সারী—ডিষ্ট্রীক্ট্ বোর্ড্ ও স্থানীয় ম্যানেজিং কমিটীর তত্ত্বাবধানে পরিচালিত। একজন সব্ এসিষ্ট্যাণ্ট সার্জ্জন ও একজন কম্পাউণ্ডার দ্বারা ভারপ্রাপ্ত। কাঁথি—খেজুরী ডিঃ বোর্ড্ রাস্তার পার্শ্বে দামোদর চক গ্রামে অবস্থিত। এই ডিস্পেন্সারী ইং ১৯১৬ সনের ২০শে মে তারিখে খোলা হইয়াছে।

বার্ষিক আয়,—খাসমহাল সাহায্য—৭৮০৲ টাকা, স্থানীয় প্রাপ্ত চাঁদা—১৫০৲ টাকা ও ডিঃ বোর্ডের সাহায্য আনুমানিক ১২৫০৲ টাকা। গত

ইং ১৯২৪ সালের ১লা জানুয়ারী হইতে ইহার পরিচালনভার ডিঃ বোর্ড্-কর্তৃক গৃহীত হইয়াছে। ব্যয়,—ডাক্তারের বেতন ৭৬৮৲ টাকা, অন্যান্য কর্ম্মচারী ( কম্পাউণ্ডার, পিয়ন ও ভৃত্য ) ৪৫৬৲ টাকা, ঔষধ-খরচ ৬০০৲ টাকা।

রোগীর উপস্থিতির প্রাত্যহিক গড় ১৯২৪—৩২, ১৯১৫—২৯ ও ১৯২৬—৩০ ; চিকিৎসার জন্য সমাগত মোট ম্যালেরিয়া রোগী ১৯২৪—৭২০, ১৯২৫—৭৪৪ ও ১৯২৬—৭২৮

এতদ্ব্যতীত অজয়া গ্রামে শ্রীযুক্ত ক্ষেত্রমোহন বেরা মহোদয়ের স্থাপিত তাঁহার পরলোকগত পিতৃস্মৃতির স্মারক বৃহৎ দাতব্য চিকিৎসালয় "মাধব-চন্দ্র চ্যারিটেবল্ ডিস্পেন্সারী"তে ( স্থাপিত ১৯২২ ) ১ জন এম. বি., ১ জন সব এসিষ্ট্যাণ্ট্ সার্জ্জন এবং ৫ জন কম্পাউণ্ডার নিযুক্ত আছেন। ইঁহাদের বেতন, ঔষধ এবং অন্যান্য খরচ বাবৎ মাসিক প্রায় ২০০০৲ টাকা ব্যয়িত হয়। প্রাত্যাহিক উপস্থিত রোগীর গড় ইং ১৯২৬ সালে ১২৫

**খাসমহাল কার্য্যালয়**—( "বীর বন্দর খাস তহ্সীল অফিস" ) কলাগাছিয়াতে অবস্থিত। সব্ ম্যানেজার দ্বারা ভারপ্রাপ্ত। ইং ১৯০৪ সালের ২৪শে জানুয়ারীতে স্থাপিত। এলাকা—খেজুরী থানা সম্পূর্ণ এবং নন্দীগ্রাম ও ভগবানপুর থানার কতকাংশ। বিশেষভাবে এই সার্কেলের আয় কোনও নির্দ্দিষ্ট মালিক পান না,—সমস্ত মাজনামুঠা ও জলামুঠা এষ্টেটের আয়ের উপর 'মালিকানা' মালিকদিগের অংশমত বিভক্ত হইয়া তাঁহাদিগকে প্রদত্ত হয়।

| | | |
|---|---|---|
| আয়— | খাজনা | ১,২৪,৬০২৲ টাকা |
| | সেস্ | ৭,৩৪০৲ টাকা |
| মোট— | | ১,৩১,৯৪২৲ টাকা |

এই খাসমহাল সার্কেলের মধ্যে পশ্চাল্লিখিত কয়েকটা এষ্টেট্ আছে,—

যথা (১) মাজনামুঠা, (২) জলামুঠা, (৩) বায়েন্দা বাজার কস্‌বা খাসপতিত (৪) কেওড়ামাল ইড়িঞ্চি পানখাই, (৫) কাদিরাবাদ চর, (৬) কেউচিয়া পিরিজপুর, (৭) চর অলিচক, (৮) কণ্টিবাড়ী চর, (৯) নাকচিরা চর, (১০) খেজুরী পোষ্টাফিস্‌, (১১) জলামুঠা নিম্পি, (১২) মাজনামুঠা নিম্পি, (১৩) জলামুঠা পেশ্‌কোশ্‌, (১৪) মাজনামুঠা পেশ্‌কোশ্‌ ও (১৫) কেউচিয়া পিরিজ্‌পুর পেশ্‌কোশ।

বীরবন্দর খাসমহালের কার্য্য নিম্নলিখিত কর্ম্মচারিগণের দ্বারা পরিচালিত হয় :—সব ম্যানেজার ১, হেড্‌ ক্লার্ক্‌ ও ট্রেজারার ১, একাউন্ট্যান্ট্‌ ১, রেকর্ড্‌ কীপার ১, নাজির ১, বেঞ্চ্‌ ক্লার্ক্‌ ১. মিউটেশন ক্লার্ক্‌, সব্‌ ওভার-সিয়ার ১, আমিন ২, নকলনবিশ ১. পোদ্দার ১, সব্‌ ম্যানেজারের অর্ডারলী ১. ট্রেজারি গার্ড্‌ ১, পিয়ন ১ ও ঝাড়ুদার ১; ইহা ছাড়া মফঃস্বলের জন্য ১৮ জন তহশীলদার এবং ৫২ জন 'বাড়ুয়া' বা গ্রামের প্রধান ব্যক্তি নিযুক্ত আছেন।

বীরবন্দর খাস তহশীল সার্কেল অন্য ৩টী খাস তহশীল সার্কেল ( বীরবন্দর, ভগবানপুর ও কুবাড়াহাটী ) সহ একজন সিনিয়র ডেপুটী কালেক্টর ম্যানেজারের অধীন। ইহাঁর কার্য্যালয় কাঁথিতে অবস্থিত। এই সার্কেলের আদায় টাকা হইতে প্রতি বৎসর Agricultural Improvements ( গ্রাম ভেড়ী নির্ম্মাণ ও খাল খোদাই ), Sanitary Improvements ( পুকুর খোদাই, আগাছা জঙ্গলাদি পরিষ্কার ) Miscellaneous Improvements ( পুল নির্ম্মাণ ইত্যাদি ) জন্য কয়েক সহস্র টাকা ব্যয়িত হয়। এই ব্যয়ের কোন নির্দ্দিষ্ট হার নাই। যে বৎসর যেরূপ ভাবে উপর হইতে বজেট্‌ করা হয়—সেইরূপ ভাবে ব্যয় করা হইয়া থাকে। এই সার্কেল হইতে প্রাথমিক শিক্ষার জন্য ৩৩টী উচ্চ ও ১০৫টী নিম্নপ্রাথমিক বিদ্যালয়ে অর্থ-সাহায্য করা হইয়া থাকে। শেষোক্ত সংখ্যার

১৫টী বালিকাদিগের জন্য। এতদ্ব্যতীত স্থানীয় জনকা দাতব্য চিকিৎসালয়ে বার্ষিক ৭২০৲ টাকা সাহায্য করা হয়।

**সব্ রেজষ্ট্রী অফিস**—( Khajri "খাজরী" ) জনকা গ্রামে অবস্থিত। স্থাপনের সময় ইং ১৮৯৩ সাল। ইহার পূর্ব্বে খেজুরী থানার দলিল রেজিষ্ট্রেশন কার্য্য কাজলাগড়ে ( থানা ভগবানপুর ) অবস্থিত ছিল।

ইং ১৯২৪—১৯২৬ পর্য্যন্ত খেজুরী সব্ রেজিষ্ট্রী অফিসে রেজিষ্ট্রীকৃত দলিলাদি ও আয়ব্যয়ের সংক্ষিপ্ত বিবরণ :—

| ইংরাজী সন | | ১৯২৪ | ১৯২৫ | ১৯২৬ |
|---|---|---|---|---|
| আয় | | ৪৩২২।০ টা. | ৬৮৪৭৸০ টা. | ৯০৪১।০ টা. |
| ব্যয় | | ৩৭৩০৸৶০টা. | ৩৭৩৪।৵৬টা. | ৩৩০১॥৶৬টা. |
| রেজেষ্ট্রীকৃত দলিলের সংখ্যা | | ২৬৮১ | ৩৫২৩ | ৪৫৭৪ |
| বিক্রয় কোবালার সংখ্যা | | ৯৪০ | ১১৬৬ | ১২৯৭ |
| তমস্থকের সংখ্যা | | ১১৮৭ | ১৭৫৩ | ২৭৭০ |
| কোবালা | বাৎসরিক মোট মূল্য | ২২৬৭৭৪৲ | ২৮১৬৫৮৲ | ২৭৯৩৬৩৲ |
| | বাৎসরিক মোট রেজেষ্ট্রী ফিঃ | ১৫২৭।০ টা. | ২৩৭৩॥০ টা. | ২৯৯৮৸০ টা. |
| তমস্থক | বাৎসারিক মোট মূল্য | ১৬১১৬৭৲ | ২১৪৭৫৬৲ | ২৮১৩৫৮৲ |
| | বাৎসরিক মোট রেজেষ্ট্রী ফিঃ | ১৫২৬।০ টা. | ২৬১৯৲ | ৪৩০৪৲ |

**পূর্ত্ত-বিভাগ**— পূর্ত্ত-বিভাগীয় কর্ম্মচারী জনৈক সব্ ওভারসিয়ার ( Sectional officer ) খেজুরী গ্রামে থাকেন। ইঁহার উপরিতন কর্ম্মচারী তমলুক মহকুমার মহিষাদল থানায় অবস্থিত ইটা-মগ্‌রাতে থাকেন।

ইং ১৯২৪—১৯২৬ সাল পর্য্যন্ত **বার্ষিক বৃষ্টির পরিমাণ** (ইঞ্চি) নিম্নে প্রদত্ত হইল। ( বৃষ্টি পরিমাপক যন্ত্র ( Rain Gauge ) খেজুরী থানা-কম্পাউণ্ডে অবস্থিত )

| ইংরাজী সাল | ১৯২৪ | ১৯২৫ | ১৯২৬ |
|---|---|---|---|
| জানুয়ারী | ·০৯ | ·৪৩ | ১·৫১ |
| ফেব্রুয়ারী | ·৪০ | — | ·০৮ |
| মার্চ্চ | — | ১·৮৬ | ৫.১২ |
| এপ্রিল | ·০১ | ১·৯৬ | ·৯৯ |
| মে | ২.১২ | ২.১০ | ৩·৬২ |
| জুন | ১.৭৬ | ৯.৫৪ | ৩.৬৭ |
| জুলাই | ৬.৮১ | ১২.৩৭ | ১৭.৪২ |
| আগষ্ট | ১২.৯৫ | ৭.১০ | ১৬.৬০ |
| সেপ্টেম্বর | ১০.১২ | ৫.৫৭ | ১১.৩৫ |
| অক্টোবর | ৫.৪৪ | ১৫.৭৮ | ৫.৯২ |
| নবেম্বর | ৪.৪৯ | ·৬৫ | – |
| ডিসেম্বর | — | — | — |
| মোট পরিমাণ | ৪৪.১৯ | ৪৭.৩৬ | ৬৬.২৮ |

**ডাক-বাংলো**—খেজুরী, বোগা ও চৌদ্দ চুলী এই তিনটী গ্রামে তিনটী ডাকবাংলো আছে।

**খেজুরী আসিবার পথ**—(১) বি. এন. রেলওয়ের কণ্টাই রোড্ ষ্টেশন ( বেলদা ) হইতে কাঁথি ৩৬ মাইল ( মটর ও গরুর গাড়ী ), কাঁথি হইতে কাঁথি-খেজুরী ডিঃ বোর্ডের রাস্তা ১৫ মাইল—গরুর গাড়ী, পাল্কী অথবা রিজার্ভ্ মটর পাওয়া যায়।

(২) ডায়মণ্ড্ হারবার হইতে নৌকাযোগে খেজুরী "তালপাটী"র ঘাট পর্য্যন্ত হুগলী নদীতে আসা যায়। এই পথে অনুকূল বায়ু থাকিলে ২।৩ ঘণ্টা মাত্র সময় লাগে। নৌকা রিজার্ভ্ ভাড়া পাওয়া যায়। খেয়া সার্ভিস্ নাই।

(৩) ডায়মণ্ড্ হারবার হইতে সর্ব্বদা কুল্পীঘাট হইয়া কাকদ্বীপ পর্য্যন্ত যাত্রি-নৌকা চলিয়া থাকে; ঐ নৌকাযোগে কাকদ্বীপ গেলে তালপাটীর ঘাটে আসিবার খেয়া-নৌকা পাওয়া যায়। নৌকা প্রতি সোম ও শুক্রবার ছাড়িয়া থাকে এবং অনুকূল বায়ুপ্রবাহে ১২ ঘণ্টায় খেজুরী উপস্থিত হয়।

(৪) আর্ম্মাণী ঘাট হইতে কলিকাতা ষ্টীম ন্যাভিগেশন কোম্পানীর ঘাটাল ষ্টীমার সার্ভিসে গেঁওখালী ( ভাড়া ॥৴১০ ) আসিয়া সেখান হইতে ভাউলিয়া রিজার্ভ্ করিলে হিজলী টাইডেল্ কেনাল ও রসুলপুর নদীযোগে খেজুরী আসা যায়।

(৫) ডায়মণ্ড্ হারবার হইতে খেয়াতে হুগলী নদী পার হইয়া কুকড়াহাটি হইতে খেজুরী হাঁটা-পথে আসিবার ডিঃ বোর্ডের উত্তম রাস্তা আছে, যান-বাহনাদি পাওয়া যায় না। দূরত্ব—কুকড়াহাটি হইতে প্রায় ৩২ মাইল।

(৬) গেঁওখালি হইতে হাঁটাপথে মহিষাদল হইয়া হল্দি নদীর খেয়াপার দ্বারা তেরপাখিয়া আসিয়া হাঁটাপথে সরাসরি নন্দীগ্রাম থানার মধ্য দিয়া খেজুরী আসা যায়। রাস্তা মন্দ নহে। যানবাহনাদি পাওয়া যায় না। দূরত্ব—গেঁওখালী হইতে প্রায় ২৮ মাইল।

(৭) গেঁওখালি হইতে ভাড়াটিয়া ভাউলিয়া যোগে হিজলী টাইডেল ক্যানেল দিয়া রস্থলপুর নদী হইয়া রস্থলপুর-খেজুরী ডিঃ বোর্ড্ রাস্তার নিকট আসা যায়।

**হাটবাজার**—ক্ষুদ্র ক্ষুদ্র হাটবাজার অনেক আছে, সেগুলি উল্লেখযোগ্য নহে। অজানবাড়ী ও বীরবন্দর গ্রামে অর্দ্ধসাপ্তাহিক প্রকাণ্ড হাট হইয়া থাকে। অজানবাড়ীর হাট প্রতি সোম ও শুক্রবার বিকালে এবং বীরবন্দর হাট প্রতি শনি ও মঙ্গলবার প্রাতে বসিয়া থাকে।

## ক্ষুদ্র হাট ঃ—

| গ্রামের নাম | | হাটবসিবার দিন ও সময় |
|---|---|---|
| বোগা | ... | রবি ও বৃহস্পতিবার প্রাতে। |
| | ... | শনি ও মঙ্গলবার বিকালে। |
| চুণপাড়া | ... | বুধ ও রবিবার বিকালে। |
| গোড়াহার | ... | শুক্র ও সোমবার সকালে। |
| হল্দবাড়ী | ... | রবি ও বুধবার সকালে। |
| মালদহ | ... | শনি ও মঙ্গলবার বিকালে। |
| কলাগেছিয়া | ... | সোম ও শুক্রবার বিকালে। |
| টাকাপুরা | ... | বুধবার ও রবিবার বিকালে। |
| গড়রং | ... | শনি ও মঙ্গলবার বিকালে। |
| রামচক | ... | শনি ও মঙ্গলবার সকালে। |
| কুলঠা | ... | শুক্র ও সোমবার সকালে |
| কাঞ্চননগর ( কামার-দা ) | | শনি ও মঙ্গলবার বিকালে। |
| মুরলী-চক | ... | শনি ও মঙ্গলবার বিকালে। |
| গোপীচক | ... | শনি ও বুধবার বিকালে। |

| | | |
|---|---|---|
| টিকাশী | ... | বুধ ও রবিবার সকালে। |
| সুরুলিয়া চক | ... | বুধ ও রবিবার বিকালে |
| কৃষ্ণনগর | ... | বৃহস্পতি ও সোমবার সকালে। |
| মোহাটী | ... | রবি ও বুধবার সকালে। |

**মেলা**—পৌষসংক্রান্তিতে হিজলীর উপকূলে ভাগীরথীর মোহানায় একটী স্নানের মেলা বসিয়া থাকে। ইহা ছাড়া কাঞ্চননগর গ্রামে মাঘ মাসে, ভৈমী একদশীতে গোপীচক গ্রামে চৈত্রমাসে চড়ক সংক্রান্তিতে, অজ্ঞানবাড়ীতে চড়কসংক্রান্তি ও বৈশাখমাসে বারোয়ারি উপলক্ষে, ঠাকুরনগরে দোলপূর্ণিমায় বারোয়ারি উপলক্ষে ফাল্গুন মাসে, বীরবন্দর গ্রামে শ্রীপঞ্চমীতে, কলাগাছিয়া গ্রামে খাসমহাল কর্ম্মচারিগণের উদ্যোগে নবস্থাপিত "যোগেশ-বান্ধব" মেলা, ৺শিবরাত্রি উপলক্ষে মেহদীনগর গ্রামে ৺ভীমেশ্বর মহাদেব স্থানে, রামচকে তুফান গাজীপীরের স্থানে চৈত্র মাসে ও অন্যান্য কয়েকটী স্থানে ক্ষুদ্র ক্ষুদ্র সাময়িক মেলা বসিয়া থাকে।

**বৃহৎ পুষ্করিণী**—জনকা গ্রামে খেজুরী থানাগৃহের সান্নিধ্যে ডিঃ বোর্ডের পথের পার্শ্বেই একটী সুপেয় পানীয় জলের পুষ্করিণী আছে,—এতদঞ্চলের মধ্যে ইহার জল সর্ব্বাপেক্ষা উত্তম ও ব্যবহারোপযোগী। গ্রীষ্মকালে বহুদূরবর্ত্তী গ্রামের লোকে ইহার জলের দ্বারা জীবনরক্ষা করিয়া থাকে। [ প্রায় শতাব্দী পূর্ব্বে মাজনামুঠা ও জলামুঠা এষ্টেটের তদানীন্তন ইজারাদার রামনারায়ণ বেরার তত্ত্বাবধানে এতদঞ্চলে কতকগুলি পানীয় জলের পুষ্করিণী খনন করা হইয়াছিল,—তন্মধ্যে এই পুষ্করিণীটী অন্যতম। এখনও এই পুষ্করিণী তজ্জন্য 'রামনারায়ণ বেরার পুকুর' নামে অভিহিত। প্রত্যুতপক্ষে ইহা জমিদারী এষ্টেটের ব্যয়েই খণিত হইয়াছিল। এই পুষ্করিণীটী বর্ত্তমান খাসমহালের তত্ত্বাবধানে আছে। ৺রামনারায়ণ বেরা ১২৩১ হইতে ১২৪৭ সাল পর্য্যন্ত ইজারাদার ছিলেন ; ইঁহার পরে ৺শম্ভুরাম

মিস্ত্রা ইজারা গ্রহণ করেন। ( Bayley's *Jellamootha Report, p. 331, para 107* ) অন্যত্র তেমন উল্লেখযোগ্য বৃহৎ পুষ্করিণী নাই।

**প্রাচীন দীঘি,**—(১) পনিখার দীঘি [ ইহার বিস্তীর্ণ পাড়মাত্র বিদ্যমান, দীঘিটী মজিয়া কৃষিকার্য্যোপযোগী হইয়াছে ]

(২) খেজুরী গ্রামের "হালাম্ শা'র দীঘি"—[ ইহা আংশিকভাবে এখনও বর্ত্তমান আছে ] ইহা ছাড়া বাসুদেব পুর রাজবংশের কীর্ত্তি কৃষ্ণ-নগরের দীঘিও উল্লেখযোগ্য।

**উল্লেখযোগ্য অধিবাসিগণ*** শ্রীগজেন্দ্রনাথ মাইতি জমিদার ও অনারারি ম্যাজিষ্ট্রেট্ গোপীচক, [ এই মহাত্মার বদান্যতায় অন্নসত্র প্রদত্ত হইয়া গত ১৩২২ সালের দুর্ভিক্ষে কস্‌বাহিজলী পরগণার প্রজাবৃন্দ রক্ষিত হইয়াছে। ]

শ্রীজগদীশচন্দ্র মাইতি—কলাগাছিয়া [ সুযোগ্য দেশকর্ম্মী ও জমিদার ]। শ্রীক্ষেত্রমোহন বেরা—অজয়া,—জমিদার ও প্রসিদ্ধ মাধবচন্দ্র "দাতব্য চিকিৎসালয়ের সংস্থাপক।" শ্রীবৈকুণ্ঠনাথ জানা—জমিদার, পানখাই। শ্রীত্রৈলোক্যনাথ মাইতি—জমিদার, সাঁওতান চক। শ্রীরমেশচন্দ্র সেন—জমিদার, জগন্নাথ চক। শ্রীরামহরি মণ্ডল—বোগা। চৌধুরী রাজেন্দ্রনারায়ণ

---

* প্রায় ৮০ বৎসর পূর্ব্বে মিঃ বেলী তদীয় সেটেল্‌মেণ্ট রিপোর্টে এই থানার কস্‌বা-হিজলী পরগণার নিম্নলিখিত প্রতিপত্তিশালী অধিবাসিগণের নামোল্লেখ করিয়াছিলেন—(১) আম্‌জাদ্ আলী ( মস্‌নদ্-ই-আলার খাদিমের বংশধর ) (২) পরমানন্দ দাস (৩) দামোদর গিরি (৪) শম্ভুরাম মিস্ত্রা ইজারদার (৫) জগন্নাথ মাইতি (৬) বাবুরাম গুড়িয়া (৭) বড় হাড় মণ্ডল (৮) বংশীদাস ও (৯) রামচাঁদ সাঁউৎ; কালের উত্থান-পতনের নিয়মে এই অত্যল্প সময়ের মধ্যে ইঁহাদের অধিকাংশের বংশীয়গণের অবস্থা শোচনীয়—কাহারও কাহারও বংশাবলী সম্পূর্ণ উচ্ছিন্ন হইয়াছে।

মিশ্রা—জমিদার, বোগা। শ্রীবসন্তকুমার দাস (প্রসিদ্ধ কংগ্রেস কর্ম্মী) রামচক। শ্রীজীবনকৃষ্ণ ঘোষ—জমিদার, খেজুরী। শ্রীবৈকুণ্ঠনাথ সামন্ত দেখালী প্রভৃতি। এতদ্ব্যতীত অন্যান্য উল্লেখযোগ্য অধিবাসীর নাম-তালিকা, নিম্নে বিশ্ববিদ্যালয়ে উপাধিপ্রাপ্ত ও গ্রন্থকারগণের নাম তালিকায় দ্রষ্টব্য।

## বিশ্ববিদ্যালয়ে উপাধিপ্রাপ্ত এবং অন্যবিধ উচ্চশিক্ষিত ব্যক্তিগণ—

শ্রীক্ষীরোদচন্দ্র দাস বি. এল. (খেজুরী থানার সর্ব্বপ্রথম গ্র্যাজুয়েট ও উকীল, কাঁথি) রামচক। শ্রীরাখালকৃষ্ণ মণ্ডল এম. বি., ডি. পি. এইচ. রামচক। শ্রীদেবেন্দ্রনাথ সেন বি. এল. পাঁচাড়িয়া। শ্রীদীনবন্ধু দাস—উকীল (ডায়মণ্ড্ হারবার), ভাঙ্গনমারি। শ্রীরমানাথ দাস এম. এ. বি. এল. উকীল (ডায়মণ্ড্ হারবার), ভাঙ্গনমারি। শ্রীসুধীরচন্দ্র দাস এম. এ., (বি. এল পাঠার্থী) কশাড়িয়া। শ্রীহরেকৃষ্ণ মণ্ডল—উকীল (কাঁথি) ঘাটকুমারী। শ্রীবিনয়ভূষণ মণ্ডল বি. এ., ঘাটকুমারী। শ্রীসরোজকুমার মাইতি বি. এল সাঁওতান চক। শ্রীরেবতীনাথ মাইতি—বার-অ্যাট্-ল. সাঁওতানচক। শ্রীগোপীনাথ মাইতি—উকীল (কাঁথি), সাঁওতানচক। শ্রীশ্রীনিবাসচন্দ্র দাস বি. এ.—ঘোলাবাড়। শ্রীনিকুঞ্জবিহারী মাইতি এম. এ. (প্রসিদ্ধ কংগ্রেসকর্ম্মী) কামারদা। অধ্যাপক শ্রীউপেন্দ্রনাথ বল এম. এ.—জাহানাবাদ। শ্রীগোপালচন্দ্র মাইতি বি. এ., বি. টি.—জাহানাবাদ। শ্রীঈশ্বরচন্দ্র মিশ্রা—বি. এল., জাহানাবাদ। শ্রীভূপেন্দ্রনারায়ণ বেরা এম. এ., বি. এল.—(হাইকোর্ট): অজয়া। শ্রীজ্ঞানেন্দ্রনারায়ণ বেরা, বি. এল.—(উকীল, মেদিনীপুর জজকোর্ট) অজয়া। শ্রীবিভূতিভূষণ মাইতি বি. এ—কলাগাছিয়া। শ্রীত্রৈলোক্যনাথ মাইতি—উকীল (কাঁথি) কলাগাছিয়া। শ্রীজানকীনাথ হাজরা - মোক্তার (কাঁথি) কলাগাছিয়া। শ্রীগিরীশচন্দ্র

মাইতি—মোক্তার ( কাঁথি ) জাহানাবাদ। শ্রীশান্তিরাম মণ্ডল—নর্ম্ম্যাল্ শেষ-পরীক্ষায় সর্ব্বোচ্চ পদকপ্রাপ্ত, বারাতলা। শ্রীসতীশচন্দ্র মাইতি বি. এ., কলাগাছিয়া। শ্রীপ্রবোধকুমার মাইতি বি. এ., কলাগাছিয়া। শ্রীপরেশচন্দ্র মাইতি বি. এস-সি., কামারদা। শ্রীশচীন্দ্রনাথ সেন বি. এ., জগন্নাথ চক। শ্রীখগেন্দ্রনাথ বেরা, এম. এ., লাক্ষি। শ্রীজীবনকৃষ্ণ মাইতি বি. এ., কৃষ্ণনগর। শ্রীক্ষীরোদচন্দ্র দাস এল্. এম. পি., দেখালী। শ্রীগিরীশচন্দ্র মাইতি বি. এ., অজয়া প্রভৃতি। এতদ্ব্যতীত বহু আণ্ডার গ্র্যাজুয়েট্ আছেন।

## গ্রন্থকারগণ—

৺পুরন্দর মণ্ডল—( কশাড়িয়া ) সঙ্গীত-সুধাকর, মনোশিক্ষা প্রভৃতি প্রণেতা। শ্রীকেদারনাথ মণ্ডল—( কশাড়িয়া ) 'ব্রাত্যক্ষত্রিয় অশৌচনির্ণয়, প্রভৃতি প্রণেতা। শ্রীমণীন্দ্রনাথ মণ্ডল—লোক্যাল্ বোর্ডের মেম্বার, প্রেসিডেন্ট পঞ্চায়েৎ ও অক্লান্ত স্বদেশকর্ম্মী ( কশাড়িয়া ) আর্য্যপৌণ্ড্রক, আরতি, বঙ্গীয় জনসংঘ প্রভৃতি প্রণেতা। শ্রীমহাদেব মণ্ডল—( কশাড়িয়া ) 'শিশুজ্ঞানবিকাশ' প্রণেতা। শ্রীগোপালচন্দ্র দাস—গঙ্গাসাগর-মাহাত্ম্য প্রণেতা, সাং কশাড়িয়া। ৺চন্দ্রমোহন পুরকাইত—কলির শাশুড়ী, অশৌচ ব্যবস্থা প্রভৃতি প্রণেতা, সাং পানখাই। [ ইনি খেজুরী থানার সর্ব্বপ্রথম শিক্ষিত ব্যক্তি—কাঁথি মহকুমায় সর্ব্বপ্রথম এন্‌ট্রান্স্ পাশ করিয়াছিলেন ]।

অধ্যাপক উপেন্দ্রনাথ বল এম. এ. ( জাহানাবাদ ) কলেজপাঠ্য ইতিহাস ও অর্থনীতি সম্বন্ধে কয়েকটী প্রশংসনীয় ইংরাজী পুস্তক প্রণয়ন করিয়াছেন।

শ্রীমহেন্দ্রনাথ করণ—A Short History and Ethnology of the Cultivating Pods, হিজলীর মস্‌নদ্ ই-আলা, খেজুরী বন্দর, বঙ্গলক্ষ্মী ব্রতকথা, দুর্ভিক্ষের গান, দুন্দুভি, সমাজ-রেণু, পৌণ্ড্রক্ষত্রিয়-কুলপ্রদীপ, কস্‌বাহিজলীর বিবরণ প্রভৃতি প্রণেতা এবং 'প্রতিজ্ঞা' ও 'পৌণ্ড্রক্ষত্রিয় সমাচার' সম্পাদক।

## সাহিত্যসমিতি ও পাঠাগার

(১) হিজলী সাহিত্য-সমিতি, সম্পাদক—শ্রীচুনীলাল মণ্ডল।

(২) সাহিত্য-মন্দির, অজাবাড়ী, সম্পাদক—শ্রীমিহিরলাল দত্ত।

(৩) বীণাপাণি লাইব্রেরী, কলাগাছিয়া, সম্পাদক—শ্রীযামিনীভূষণ মাইতি।

(৪) বীরবন্দর খাসমহাল ক্লাব্, (খাসমহাল কর্ম্মচারিগণের প্রযত্নে প্রতিষ্ঠিত)।

## আমোদপ্রমোদ [ থিয়েটার ]

(১) খেজুরী এমেচার থিয়েটার-পার্টি, ডাইরেক্টার—শ্রীমণীন্দ্রনাথ মণ্ডল, কশাড়িয়া।

(২) হলুদবাড়ী, বীণাপাণি নাট্য-সমাজ, ডাইরেক্টার—শ্রীরমেশচন্দ্র সেন—জগন্নাথ চক।

(৩) কামারদা এমেচার-পার্টি—ডাইরেক্টার শ্রীক্ষীরোদচন্দ্র মাইতি।

(৪) বীরবন্দর যোগেশবান্ধব নাট্যমন্দির—তত্ত্বাবধায়ক খাসমহাল কর্ম্মচারিগণ।

(৫) সেরখাঁচক ১নং এমেচার পার্টি—ডাইরেক্টার শ্রীক্ষীরোদচন্দ্র মাইতি।

(৬) সেরখাঁচক ২নং এমেচার পার্টি—ডাইরেক্টার শ্রীলালমোহন গুড়িয়া।

(৭) কসতলা—এমেচার পার্টি—ডাইরেক্টার শ্রীমণীন্দ্রনাথ প্রধান।

## ছাপাখানা

(১) অজয়া শীতলা প্রেস, স্বত্বাধিকারী—শ্রীকামিনীকান্ত পাহাড়ী।

(২) হলুদবাড়ী বীণাপাণি প্রেস, স্বত্বাধিকারী—শ্রীললিতকুমার মাইতি।

(৩) দেখালী কল্যাণী প্রেস, স্বত্বাধিকারী—শ্রীকেদারনাথ সামন্ত।

## প্রাচীন মন্দির মসজিদাদি—

নিজ কসবা গ্রামে তাজখাঁ মসনদ্-ই-আলার মসজিদ্ ও সমাধিমঞ্চ,

মেহ্দিনগর গ্রামে ৺ভীমেশ্বর মহাদেবের ( তাজ্ খাঁ মস্নদ্-ই-আলার দেওয়ান ভীমসেন মহাপাত্র স্থাপিত ) মন্দির—গোপীচক গ্রামে ৺চণ্ডী-কেশ্বর মহাদেবের মন্দির এবং খেজুরীগ্রামে ৺শীতলা ও ৺জয়চণ্ডীর মন্দির প্রাচীন মন্দির ও মস্জিদাদি মধ্যে অগ্রগণ্য। দামোদর চক গ্রামের ৺নীল-কুমারীর স্থান ও প্রাচীন; ঐ স্থানে এক্ষণে প্রতি বৎসর দোল পূর্ণিমার সময় চব্বিশপ্রহর সংকীর্ত্তন অনুষ্ঠিত হয়। এই সময়ে এই স্থানে যথেষ্ট আতসবাজি পোড়ান হয়—তাহা স্থানীয় লোকের একটী দর্শনীয় বস্তু। ৺নীল-কুমারী দেবীর ক্ষীরভোগ প্রসিদ্ধ। রামচক গ্রামে ৺তুফানগাজী বা 'তফর-গাজী' পীরের আস্তানায় অসংখ্য মাটীর ঘোড়ার স্তূপ একটী দর্শনীয় বস্তু।

## জাতি-ব্যবসায়—

মাহিষ্য, পৌণ্ড্রক্ষত্রিয় ও করণাদি জাতির কৃষিই অবলম্বন। জেলে কৈবর্ত্ত ও বাগ্দীরা প্রধানতঃ মৎস্যজীবী; খেজুরী গ্রামের একশ্রেণীর মুসলমান ("মেছো পাঠান"), হাড়ি ও কাওরাদেরও সময় সময় মৎস্য বিক্রয় করিতে দেখা যায়। ডোমেরা বাঁশ ও বেতের নিত্যব্যবহার্য্য জিনিস প্রস্তুত করিয়া বিক্রয় করে এবং বাদ্যকরের কার্য্য করে। হাড়িরা প্রধানতঃ বাদ্যকর ও পাল্কীজীবী। 'দুলে' নামক এক শ্রেণীর পাল্কীবাহক জাতি আছে। গোয়ালা জাতি দুধ, দই, ছানা, ক্ষীর প্রভৃতি বিক্রয় করে এবং এজন্য মহিষ পালন করে। যোগী জাতির সেলাই-কার্য্য ও ভিক্ষা ব্যবসায়। 'শবর' নামক জাতি সাপুড়ের ব্যবসায় করিয়া ভিক্ষা করে; সময় সময় পক্ষী প্রভৃতি ধরিয়া বিক্রয়ও করে। 'কোরঙ্গা'ভিধেয় জাতি হুঁকার নলিচা প্রস্তুত করিয়া বিক্রয় করে, সূত্রধরের কার্য্যও করে। গরু-ছাগলাদির মুষ্ক ছেদন এই জাতির দ্বারা নির্ব্বাহিত হয়। কর্ম্মকার জাতি কামার ও স্বর্ণকারের কার্য্য করে। 'কাঁটা স্যাক্রা' নামক মুসলমান জাতি মৎস্য ধরিবার জন্য ছিপের বড়্শী ও রেশম, শর, বাঁশ এবং শৃঙ্গের চিরুণি

প্রস্তুত ও মেরামৎ করে। ছাতা মেরামতও উহাদের শ্রেণীগত ব্যবসায়। তন্তুবায় জাতি তাঁত বুনে ; তেলীরা সরিষা, তিল, রেড়ির বীজ ও নারিকেল ঘানিতে ভাঙ্গিয়া তৈল প্রস্তুত ও বিক্রয় করে। সূত্রধর বা ছুতারেরা কাষ্ঠের কার্য্যের পরিবর্ত্তে চিড়া, মুড়ি, হুড়ুম্ প্রভৃতি 'জলপান' প্রস্তুত করিয়া বিক্রয় করে। অন্য কোনও উল্লেখযোগ্য ব্যবসায়ী জাতি নাই। সাধারণতঃ কৃষিই সকল জাতির অন্যতম ব্যবসায়। বঙ্গদেশের জাতি-বিভাগের সহিত কোন কোন স্থলে অসামঞ্জস্য আছে। যথা,—নবশাখ কুম্ভকার জল-অচল, দুগ্ধবিক্রয়ী গোপ বা গোয়ালা জলচল, এক শ্রেণীর বাগ্‌দীও জলচল দেখা যায়। ইহা উড়িষ্যার প্রথা বলিয়া মনে হয়। পূর্ব্বে উড়িষ্যার অনুকরণে ব্রাহ্মণেতর সমস্ত জল-চল ও জল-'অচল' জাতির মধ্যে বিধবাবিবাহ প্রচলিত ছিল, বেশ প্রমাণ পাওয়া যায়। এক্ষণে ঐ প্রথা নাই।

## উৎপন্ন, আমদানি ও রপ্তানি দ্রব্যাদি :—

হৈমন্তিক ধান্যই সর্ব্বপ্রধান উৎপন্ন ফসল, প্রতি বৎসর খেজুরী থানা হইতে প্রচুর ধান্য বিক্রয়ার্থ নৌকাযোগে হুগলী নদী ও হিজলী টাইডেল্ ক্যানেল দিয়া কলিকাতাঞ্চলে বিক্রয়ার্থ প্রেরিত হয়। কলিকাতা হইতে ঐ সমস্ত নৌকাযোগে সর্ব্ব প্রকার নিত্যব্যবহার্য্য দ্রব্য আমদানি হইয়া স্থানীয় হাট-বাজারে বিক্রীত হয়। সরিষা, পাট প্রভৃতি অল্প উৎপন্ন হয়। গোলালু, কপি, বেগুণ প্রভৃতি তরিতরকারি যথেষ্ট জন্মে। খেজুরী ও মেহ্‌দি নগর প্রভৃতি গ্রাম দোআঁশ বালুকাময় মৃত্তিকাযুক্ত বলিয়া ফল ও তরিতরকারি উৎপাদনের পক্ষে বিশেষ অনুকূল। হুগলী নদীর মোহানার তীরবর্ত্তী বালু-আড়িতে চৈত্র-বৈশাখ মাসে প্রচুর তরমুজ, ফুটি, কুম্‌ড়া ও উচ্ছা উৎপাদিত হইয়া উত্তরাঞ্চলে নন্দিগ্রাম থানায় এবং ২৪ পরগণার সুন্দরবন অঞ্চলে রপ্তানি হয়। খেজুরী, নিজকস্‌বা, মেহ্‌দিনগর

প্রভৃতি গ্রাম হইতে বহুল পরিমাণে পাতি ও কাগ্জি লেবু, বাতাপি, চাল্তা, আনারস, বেল, পেঁপে প্রভৃতি ফল এবং মেটে-আলু ( খাম-আলু ) প্রভৃতি তরিতরকারি রপ্তানি হইয়া ঐ সমস্ত স্থানের হাটে বাজারে প্রচুর বিক্রীত হয়। তেঁতুলও অন্যতম রপ্তানি দ্রব্য। খেজুরী গ্রাম হইতে বাঁশ ও বেত প্রচুর পরিমাণে অন্যত্র বিক্রীত হয়। বাঁশ ও বেতে প্রস্তুত মাটির কার্য্যে ব্যবহার্য্য ঝুড়ি খেজুরী গ্রামের মুসলমানেরা বিক্রয় করিয়া থাকে। নিজকস্‌বা, মেহ্‌দিনগর, ভাঙ্গনমারি ও খেজুরীর দরিদ্র মুসলমানেরা কৃষি-কার্য্যের জন্য বর্ষায় ব্যবহার্য্য তালপাতার 'পাথিয়া' নামক শির ও পৃষ্ঠত্রাণ প্রস্তুত করিয়া যথেষ্ট বিক্রয় করে। ঐগুলি সুন্দরবনাঞ্চলে প্রচুর রপ্তানি হয়। বীরবন্দরের হাটে নৌকাযোগে পান, পেঁয়াজ, তাঁতের কাপড়, শরের ঝাঁপ, মাদুর প্রভৃতি খালপথে প্রতি হাটে বিক্রয়ার্থ আসিয়া থাকে। নিজকস্‌বা ও মেহ্‌দিনগরের বালুকা-ভূমিতে প্রচুর হিজলী বাদাম স্বভাবতঃ জন্মে। ঐ সমস্ত গ্রামে উত্তম মূলা উৎপন্ন হয়। পূর্ব্বে নদীতীরবর্ত্তী যশুয়া গ্রামে অগ্রহায়ণ পৌষ মাসে সামুদ্রিক মৎস্য ধরিবার জন্য ভিন্ন স্থান হইতে জেলেরা আসিয়া 'খটি' বসাইত। অধুনা কয়েক বৎসর তাহা বন্ধ হওয়ায়, দেশে কলেরা প্রভৃতি মহামারীর প্রকোপ হ্রাস হইয়াছে। বর্ষা ও শরৎকালে লোণামাছ খুব পাওয়া যায়।

**ভাষা** ঃ—লিখন-পঠনের ভাষা বাঙ্গালা। প্রায় ৫০ বৎসর পূর্ব্বে ওড়িয়া ভাষার বহুল চলন ছিল। বর্ত্তমান সময়ে উহা আদৌ প্রচলিত নাই। কথা কহিবার ভাষা বাঙ্গালার সহিত অল্প ওড়িয়া মিশ্রিত। প্রত্যেক জাতির মধ্যে কথনের ভাষার কিছু না কিছু তারতম্য দৃষ্ট হয় এবং অধিকাংশ স্থলে কথনের ভাষা হইতে জাতি-নির্ণয় শক্ত হয় না। কথার ভাষা ক্রমশঃ ক্রত মার্জ্জিত হইয়া বাঙ্গালাতে পরিণত হইতেছে।

## পূজা-পার্ব্বণ-বারব্রতাদি—

এতদঞ্চলে ৺শীতলার্চ্চনা বহুল প্রচলিত। দুর্গোৎসবাদি অল্পই অনুষ্ঠিত হয়। প্রায় প্রতি গ্রামেই গ্রাম্যদেবতার আরাধনায় শীতলা ও চণ্ডীর পূজা হইয়া থাকে। কোনও কোনও স্থানে অষ্ট ও চব্বিশ প্রহর কীর্ত্তনাদিসহ হরিনাম সঙ্কীর্ত্তন ও তালপত্রে লিখিত জগন্নাথ দাসকৃত ওড়িয়া নবাক্ষরী পয়ারে লিখিত শ্রীমদ্ভাগবত পূজা অনুষ্ঠিত হয়। এই শ্রীমদ্ভাগবতারাধনা ও পাঠ এ অঞ্চলে সর্ব্বত্রই অতি বহুল ভাবে হইয়া থাকে; অধিবাসিরা প্রায় সকলেই বিষ্ণুমন্ত্রে দীক্ষিত। শাক্ত কচিৎ দৃষ্ট হয়। বঙ্গদেশে অনুষ্ঠিত অধিকাংশ বারব্রত এ অঞ্চলে অনুষ্ঠিত হয় না। আবার এমন কতিপয় পূজা ও ব্রতাদির অনুষ্ঠান হয়, যাহা বঙ্গদেশে আচরিত হইতে দৃষ্ট হয় না। যথা—আশ্বিনের সংক্রান্তিতে "নল" সংক্রান্তি বা নলখাগড়ার গাছে মিষ্টান্নাদি বাঁধিয়া ধান্যের জমিতে পুতিয়া ধান্যের গাছকে 'সাধ' খাওয়ান, অগ্রহায়ণ মাসের প্রতি বৃহস্পতিবারে নারীদিগের ৺লক্ষ্মীপূজা ও ব্রত, পঞ্চক ব্রত, রাখী পূর্ণিমাতে গো-পূজা ("গো মা পূর্ণিমা"), পৌষ-সংক্রান্তিতে "বনি পূজা" প্রভৃতি। ইতঃপূর্ব্বে এতদঞ্চলে বহুল পরিমাণে ৺সত্যনারায়ণের পূজা অনুষ্ঠিত হইত, এক্ষণে দৃষ্ট হয় না। কার্ত্তিক, মাঘ ও বৈশাখ মাস পুণ্য-মাস বলিয়া নিষ্ঠার সহিত প্রতিপালিত হয়।

## প্রচলিত সন—

কাগজ পত্রে "আমলী" নামক সন প্রচলিত, ভাদ্র মাসের শেষে নূতন সন আরম্ভ হয়। বাঙ্গালা সনের সহিত এই সন বৈশাখ হইতে ভাদ্র পর্য্যন্ত এক ও অভিন্ন, আশ্বিন হইতে চৈত্র পর্য্যন্ত একটী সংখ্যা বেশী। বাঙ্গালা সনও ক্রমশঃ বহুল প্রচলিত হইতে আরম্ভ হইয়াছে।

## জমির মাপ

• বিঘা কাঠা হিসাবে জমির পরিমাণ হয়। এই বিঘা কাঠা ষ্ট্যাণ্ডার্ড

বিঘার ( ৮০ হাত = ১/ বিঘা ) অনুরূপ নহে। এই থানার সর্ব্বপ্রধান দুইটী এষ্টেট মাজনামুঠা ও জলামুঠাভুক্ত মৌজাগুলিতে দুই প্রকার ভূমির পরিমাপ প্রচলিত। মাজনামুঠা এষ্টেটের মৌজাগুলির এক "নল" বা কাঠা = ৭´ ফুট ১০½" ইঞ্চি ; এই "নলে"র এক চতুর্থাংশের নাম "চৌকা" অর্থাৎ ৪ চৌকায় ১ নল। ৪ পণে ১ চৌকা। দৈর্ঘ্য ২০ নল × প্রস্থ ১৬ নল = ১/ বিঘা ( ষ্ট্যাণ্ডার্ড বিঘার প্রায় ১ বিঘা ৮ কাঠা ]। এইরূপ জলামুঠা ষ্টেটের নলের মাপ ৮´ ফুট ৬·২" ইঞ্চি, ঐ নলের ২০ × ১৬তে ১/ বিঘা ( ষ্ট্যাণ্ডার্ড প্রায় ১/ বিঘা ১২ কাঠা )।

## বাজার-ওজন

সর্ব্বত্রই ৮০ তোলার সের প্রচলিত। অজানঘাড়ীর হাটে ৯০ তোলার ওজনে সের হিসাবে কেবলমাত্র চাউল ক্রয়-বিক্রয় হয়। ধান্যের স্থানীয় পরিমাপ 'মাণ' নামক বেত্র-নির্ম্মিত ধামার দ্বারা সর্ব্বত্র সম্পন্ন হয়। এই এক পূর্ণ 'মাণে' দশ সের হইতে কুড়ি সের পর্য্যন্ত ধান্য ধরে। ব্যক্তিগত ইচ্ছানুসারে এই মাণের' আকৃতি বিভিন্ন হইলেও ধান্যের খরিদ-বিক্রয় এই মাণের পরিমাপকে ৮০ তোলার বাজার ওজনের সহিত মিলাইয়া মূল্য নির্দ্ধারিত হয়। 'মাণের' পরিমাপ যাহা হউক না, উহার এক মাণ পরিমাণ সর্ব্বত্র চারি কাঠা বলিয়া গণ্য। ৪ মাণে এক 'কুড়ি', ২০ কুড়িতে এক 'বিশ' ও ১৬ বিশে এক সলি হয়। পাণ বিক্রয় শতকরা হিসাবে হয়। অন্য কোনও মাপের বিভিন্ন ব্যবহার দৃষ্ট হয় না।

## বাসগৃহ

এতদঞ্চলে বাসগৃহ সমস্তই মাটির দেওয়াল দ্বারা প্রস্তুত ; উপরে বাঁশ, হেতাল প্রভৃতি দ্বারা কাঠামো ও উলুখড়ের দড়ির বাঁধুনি এবং খড় দ্বারা ছাউনি করা। ঘরগুলি পরস্পর স বদ্ধ—অন্যান্য জেলার ঘরের ন্যায় পৃথক্ নহে, এই বিশেষত্ব।

সমাপ্ত

# বিজ্ঞাপন

'প্রবাসী', 'ভারতবর্ষ', 'মাসিক বসুমতী' প্রভৃতি
বিখ্যাত পত্রের লেখক,—'প্রতিজ্ঞা' ও
'পৌণ্ড্রক্ষত্রিয় সমাচার' সম্পাদক
শ্রীমহেন্দ্রনাথ করণ প্রণীত
ঐতিহাসিক পুস্তক

# হিজলীর মস্‌নদ্‌-ই-আলা

—যাহার জন্য সাহিত্যামোদী ইতিহাসপাঠলিপ্সু সুধিবৃন্দ এতদিন চাঞ্চল্য ও উদ্‌গ্রীবতার সহিত অপেক্ষা করিতেছিলেন,—হিজলীর লোকবিশ্রুত নবাব রাজর্ষি **তাজ্‌খাঁ মস্‌নদ্‌-ই-আলা** ও হিজলীর তৎসাময়িক প্রত্নতত্ত্বসম্ভারে পরিপূর্ণ,—পাটনা কলেজের স্বনামপ্রসিদ্ধ ইতিহাসাধ্যাপক —'সমসাময়িক ভারত' এবং বহুপ্রখ্যাত ইংরাজী ও বাঙ্গালা গ্রন্থাবলী প্রণেতা **শ্রীযুক্ত যোগীন্দ্রনাথ সমাদ্দার প্রত্নতত্ত্ব-বাগীশ** (বি. এ ; এফ. আর. জি. এস., এফ, আর. হিষ্ট্‌. এস, এম. আর. এ. এস., বেনারস্‌ হিন্দুবিশ্ববিদ্যালয়ের ফেলো, পাটনা বিশ্ববিদ্যালয়ের সদস্য ইত্যাদি ইত্যাদি) মহোদয়ের লিখিত ভূমিকাযুক্ত এবং বহু হাফটোন চিত্র ও দুষ্প্রাপ্য মানচিত্রে ভূষিত হইয়া

**প্রকাশিত হইল।**

এই পুস্তকের পাণ্ডুলিপির কিয়দংশমাত্র পাঠে জগদ্বরেণ্য স্যর **শ্রীযুক্ত প্রফুল্লচন্দ্র রায়** মহাশয় গ্রন্থকারকে নিম্নোক্ত আশীর্ব্বাণী প্রেরণে ধন্য করিয়াছেন—

"যে ঐতিহাসিক বিবরণ লিখিতেছ ইহা অপূর্ব্ব হইবে, এবং ইহাতে যথেষ্ট গবেষণার পরিচয় পাইলাম।"

অধ্যাপক সমাদ্দার মহাশয় পাণ্ডুলিপিপাঠে গ্রন্থকারকে অনুগ্রহপূর্ব্বক লিখিয়াছিলেন—

"এ বিষয়ে আপনি যেরূপ পরিশ্রম করিয়াছেন, প্রাদেশিক ইতিহাস-লেখকের কেহই এরূপ করেন নাই।"

ভূতপূর্ব্ব 'সুরভী' সম্পাদক,—'বঙ্গসাহিত্যে মেদিনীপুর' 'বঙ্কিমচন্দ্রের স্মৃতিচিহ্ন' 'মেদিনীপুরের ইতিহাস' প্রভৃতি প্রণেতা লব্ধপ্রতিষ্ঠ সাহিত্যিক ও লেখক **শ্রীযুক্ত যোগেশচন্দ্র বসু বিদ্যাবিনোদ** এম. আর. এ. এস. মহোদয় এই গ্রন্থের পাণ্ডুলিপিপাঠে গ্রন্থকারকে নিম্নোক্ত সম্বর্দ্ধনার বাণীতে কৃতার্থ করিয়াছেন—

"—MS.টী এখনও শেষ করতে পারিনি" যত পড়্‌ছি ততই মুগ্ধ হচ্ছি। আশ্চর্য্যান্বিত হ'চ্ছি, আপনার গবেষণা ও সংগ্রহ দেখে'। আপনার কীর্ত্তিতে আমাদের এই অসাড় ও নিশ্চেষ্ট মেদিনীপুরের মুখ উজ্জ্বল হবে—এটা সত্যসত্যই আমার অন্তরের কথা।"

কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সুযোগ্য ভাইস্ চ্যান্সেলর আচার্য্য **যদুনাথ সরকার** এম. এ, পি. আর. এস., সি. আই. ই., এফ. আর. এইচ. এস. মহোদয়ের অনুগ্রহপ্রাপ্ত নানা দুষ্প্রাপ্য ফার্সী হস্ত-লিপি হইতে হিজলীর মৌলিক বৃত্তান্ত এই পুস্তকে সন্নিবেশিত হইয়াছে। সুদূর প্যারিস্ নগরে রক্ষিত অতি দুর্লভ ফার্সী হস্তলিপি 'বহারিস্তানের' হিজলী সম্বন্ধীয় আলোচনাযুক্ত একটী সম্পূর্ণ পৃষ্ঠা ও বহু মূল শিলালিপির হাফ্‌টোন প্রতিচিত্র ও অনুলিপি বিশুদ্ধ পাঠোদ্ধারসহ ইহাতে প্রদত্ত হইয়াছে।

—গ্রন্থকার অকাট্য প্রমাণ-পরম্পরার সমাবেশ দ্বারা হিজলী সম্বন্ধে

পাশ্চাত্য ও দেশীয় ঐতিহাসিকগণের অবলম্বিত বৃত্তান্তের ভ্রমাত্মকতা পদে পদে প্রতিপাদিত করিয়াছেন। প্রকৃত মৌলিক ইতিহাসের উপভোগ করিতে হইলে—স্বদেশী লেখকের কৃতিত্ব, অধ্যবসায়, পরিশ্রম ও প্রতিভার প্রকৃত মূল্যবত্তা বুঝিতে হইলে—মাতৃভূমির প্রকৃত পুরাকাহিনী অবগত হইয়া গৌরব অনুভব করিতে হইলে—সকলে এই পুস্তক পাঠ করুন, এবং বাজে নাটক নভেল ক্রয়ে অর্থের অপব্যয় না করিযা প্রকৃত সাহিত্য সম্পদ—বাণীর পবিত্র নির্ম্মাল্য এই ইতিহাস একখণ্ড ক্রয় করিয়া গ্রন্থকারকে উৎসাহিত এবং দেশ ও মাতৃভাষার কল্যাণে সাহায্য করুন!

উত্তম এন্টিক্ কাগজে মুদ্রিত বৃহৎ পুস্তক, স্বর্ণাক্ষরে বিলাতী বাঁধাই মূল্য ৩৲ তিন টাকা মাত্র।

---

"—বর্ণনা ফটোর মত নিখুঁত, অয়েল পেন্টিং এর মত সজীব হইয়াছে। কবিতাগুলি বেশ সরল ও মর্ম্মস্পর্শী সজীব ভাষায় লিখিত। বিচিত্র জগতের চিত্র এই পুস্তিকাখানির ছত্রে ছত্রে প্রকটিত রহিয়াছে।"

**নীহার**—১৪ই আষাঢ়, ১৩৩৩

"প্রত্যেকটীই বাস্তব ঘটনা অবলম্বনে চিত্রিত। সরল ছন্দে ও মধুর-ভাবে চিত্রগুলি সুন্দর ফুটিয়া উঠিয়াছে। অতি সহজ ও আড়ম্বরহীনপদ-সন্নিবেশে কবিতাগুলি বেশ উপভোগ্য হইয়াছে। লেখকের প্রাণ আছে—তাই আজ তিনি অচল মৃতকল্প-বিরাট-হিন্দুসমাজের ক্ষীণ বেদনাতুর প্রাণের সন্ধান পাইয়াছেন।"

**হিজলী হিতৈষী**—৯ই ভাদ্র, ১৩৩৩

"কবিতার ভিতর দিয়া হিন্দুজাতির সমাজের চিত্র গ্রন্থকার ফুটাইয়া তুলিতে চেষ্টা করিয়াছেন। পুস্তকখানি মন্দ হয় নাই।"

**হিন্দু-সঙ্ঘ**—১১ই ভাদ্র, ১৩৩৩

"উদ্যম প্রশংসনীয়। সমগ্র কবিতা বহিখানিই পড়িলাম, পড়িয়া ভালই লাগিল।"

**দৈনিক নায়ক**—২২শে ভাদ্র, ১৩৩৩

"লেখকের চেষ্টা প্রশংসনীয়"

**আত্মশক্তি**—২৪শে ভাদ্র, ১৩৩৩

"যাঁহারা আধুনিক হিন্দুসমাজের বিষয় অবসরমত চিন্তা করিয়া থাকেন, তাঁহারা এই পুস্তক পাঠে লেখকের কবিত্ব ও সমাজচিন্তায় প্রকৃষ্ট পরিচয় পাইবেন।"

**সমন্বয়**—২৫শে ভাদ্র, ১৩৩৩

"রাষ্ট্রীয় ও সমাজগত দোষগুলি বেশ উচ্ছ্বাসের সহিত ছন্দোবদ্ধ-ভাবে লেখক দেখাইয়াছেন। লেখার ছত্রে ছত্রে তাঁহার স্বদেশপ্রেম লক্ষিত হয়।"

**প্রবাসী**—আশ্বিন, ১৩৩৩

"হিন্দুসমাজের বর্ত্তমান ত্রুটী দেখাইয়া কৃতিত্বের সহিত কতকগুলি তীব্র মধুর কবিতায় গ্রন্থখানি সজ্জিত করা হইয়াছে। গ্রন্থকার হৃদয়-বান্ পুরুষ, তাই তাঁহার এ গ্রন্থ অনেক হৃদয় স্পর্শ করিয়া সমাজসংস্কারে ব্রতী হইতে উৎসাহিত করিবে। ব্রাহ্মণাদি অভিজাত সম্প্রদায় ইহা পাঠে আত্মত্রুটি উপলব্ধি করিতে সমর্থ হইবেন এবং নিম্নশ্রেণী বলিয়া কথিত জাতিসমূহ তাঁহাদের প্রকৃত স্থান নির্ণয়ে সমর্থ হইবেন।"

**মাতৃমন্দির**—আশ্বিন, ১৩৩৩

"একটা ভাবকে কেন্দ্র করিয়া কবিতার সাহায্যে লোকশিক্ষা এই কাব্যগ্রন্থের মূল উদ্দেশ্য। অবজ্ঞাত জাতির প্রতি হিন্দুসমাজের ব্যবহারে যে দুরপণেয় কলঙ্ক রহিয়াছে, তাহা অধিকাংশ কবিতায়ই সুন্দরভাবে চিত্রিত হইয়াছে। ক্ষুদ্র ক্ষুদ্র ঘটনা সহজ অথচ মনোরমভাবে কবিতায় প্রকাশ করিয়া গ্রন্থকার বেশ কৃতিত্বের পরিচয় দিয়াছেন।"

**মুক্তি**—৩রা আশ্বিন, ১৩৩৩

"আমরা সর্ব্বসাধারণকে এই পুস্তকখানি পাঠ করিতে অনুরোধ করি।"

**সত্যবাদী**—৩রা আশ্বিন, ১৩৩৩

"Some portraits are very pathetic and at once appeal to the heart and provoke thought. We welcome this timely publication and congratulate the author on his poetic talent."

**Amrita Bazar Patrika.—Oct. 1926.**

"হিন্দুসমাজের কয়েকটী বাস্তবচিত্র এই পুস্তিকায় পদ্যে প্রকাশিত হইয়াছে। হিন্দুসমাজে আচারের নামে যে অনাচার, ধর্ম্মের নামে যে অধর্ম্ম, বিচারের নামে যে অবিচার প্রবেশলাভ করিয়াছে, এগুলি তাহারই প্রতিচ্ছবি। সমাজের কর্তৃপক্ষগণ ইহা পাঠকালে ইহার মসৃণ পৃষ্ঠে নিজেদের স্বরূপ দেখিয়া শিহরিয়া উঠিবেন।" **বঙ্গবাণী**— কার্ত্তিক, ১৩৩৩

"বইখানিতে কতকগুলি প্রাণস্পর্শী সামাজিক চিত্রে হিন্দুসমাজে "আচারের" নামে যে অসংখ্য অবিচার, অত্যাচার ও ব্যভিচার প্রবেশ করিয়া দেশ ও ধর্ম্মের মর্ম্মন্তুদ সর্ব্বনাশ সাধন করিতেছে, তাহারই প্রতি লেখক কবিতাচ্ছলে দৃষ্টি আকর্ষণ করিয়াছেন। কাহিনীগুলির কয়েকটী "ভক্তমালের" প্রাচীন আখ্যায়িকা। অন্যগুলি বর্ত্তমান সমাজেরই প্রত্যক্ষ ঘটনা হইতে সঙ্কলিত। লেখায় রবিবাবুর প্রসিদ্ধ "কথা ও কাহিনী"র ঝঙ্কার পাওয়া যায়। "প্রতিশোধ", "প্রকৃত ব্রাহ্মণ" "পতিতের মান", "জাতরক্ষা", "সমাজ-ধর্ম্ম" প্রভৃতি ছবিগুলি চমৎকার বাস্তবতাপূর্ণ ও কারুণ্যোদ্দীপক। আমরা সর্ব্বান্তঃকরণে সহৃদয় লেখকের উদ্দেশ্যের সাফল্য কামনা করি।"

প্রবর্ত্তক—কার্ত্তিক, ১৩৩৩

"এই পুস্তকে গভীর স্বদেশপ্রীতির পরিচয় পাওয়া যায়। মোটের উপর কবিতাগুলি বড়ই হৃদয়গ্রাহী হইয়াছে। হিন্দুসমাজের এই ঘোর দুর্দ্দিনে কবি সমাজের নিখুঁত চিত্র অঙ্কন করিয়া দেশের মহদুপকার সাধন করিয়াছেন। পুস্তকখানি বাস্তবিক সময়োপযোগী হইয়াছে। আমরা সকলকে পুস্তকখানি পড়িতে অনুরোধ করি।"

যোগি-সখা...কার্ত্তিক, ১৩৩৩

"কবিতাগুলির মধ্যে অনেকগুলি কবিতা অস্পৃশ্যতা সম্বন্ধে লেখা। 'মাঙ্গলিক', 'ভক্তের জয়', 'শূদ্রোদ্বোধন' প্রভৃতি কবিতা বেশ সরস। লেখকের হাত আছে, ভাব ও ভাষা আছে। মোটের উপর পুস্তকখানি ছবিছাপার বেশ চিত্তাকর্ষক হইয়াছে।"

মাধবী—কার্ত্তিক, ১৩৩৩

"পুস্তকখানি পাঠে আমরা প্রীতিলাভ করিয়াছি। ছোট ছোট কতক-গুলি সরস কবিতায় দেশাচারের বিসদৃশ অসামঞ্জস্য ও লোকাচারের

দুর্নীতির প্রতি বেশ একটু কটাক্ষপাত করা হইয়াছে। সমাজ যেন মূর্ত্তিমান হইয়া শাস্ত্রলঙ্ঘনের দুঃসহ ব্যভিচারের মর্ম্মন্তুদ কাহিনী ব্যক্ত করিতেছেন। এই গ্রন্থপাঠে অনেকের চৈতন্য হইবার সম্ভাবনা। রচনার পারিপাট্যে এই জ্বালাকর প্রতিবাদও বেশ সুখপাঠ্য হইয়াছে। সত্যই গ্রন্থখানির প্রশংসা না করিয়া থাকা যায় না।”

**কর্ম্মকার-ক্ষত্রিয় বান্ধব**—অগ্রহায়ণ, ১৩৩৩

“গ্রন্থকার হিন্দুসমাজের কতকগুলি বিসদৃশ চিত্র মনোজ্ঞ কবিতায় গ্রথিত করিয়া বর্ত্তমান হিন্দুজাগরণের আন্দোলনে সাহায্য করিয়াছেন। কবিতাগুলিতে সমাজের বাস্তব প্রতিবিম্ব সর্ব্বত্র প্রতিফলিত। অতিশয়োক্তির সমাবেশ নাই। গ্রন্থকারের কবিতা লেখার কৃতিত্ব চিত্রগুলিতে অতি চিত্তাকর্ষক করিয়া তুলিয়াছে। বর্ত্তমান হিন্দু সংগঠনের যুগে এইরূপ পুস্তক হিন্দুধর্ম্মকে শক্তিশালী করিতে সহায়তা করিবে। দেশ ও ধর্ম্মের মঙ্গলের জন্য আমরা এইরূপ পুস্তকের সর্ব্বত্র প্রচার কামনা করি।”

**স্বাস্থ্য**—কার্ত্তিক, ১৩৩৩

“সামাজিক দোষত্রুটির যে ছবিগুলি গ্রন্থকার আঁকিয়াছেন, তাহার ভিতর দিয়া তাঁহার মনের উদারতা ও দেশপ্রীতির পরিচয় পাওয়া যায়।”

**বাঁশরী**—আশ্বিন, ১৩৩৩

ঋষিকল্প মনস্বী,—বাঙ্গালীর ধ্বংসোন্মুখতার প্রকৃত নিদান-নির্ণায়ক **শ্রীযুক্ত লেফ্‌টেনাণ্ট্‌ কর্ণেল্‌ উপেন্দ্রনাথ মুখোপাধ্যায়** এম. ডি., আই. এম. এস. ( অবসরপ্রাপ্ত ) মহোদয় কৃপাপূর্ব্বক লিখিয়াছেন—

“আজ কয়দিন হইল তোমার প্রণীত ‘সমাজ-রেণু’ পাইয়াছি। বহিখানিও সমস্ত পড়িয়াছি। বাঙ্গালী হিন্দুদিগের যেরূপ দুরবস্থা সেরূপ দুরবস্থা, পৃথিবীর কোন জাতির কখনও হয় নাই। সাত শত বৎসরের

পরাধীনতার পর এ জাতি মরিতে বসিয়াছে। আমাদের যে কিরূপ ভয়ঙ্কর অবস্থা অপর দেশের লোকে তাহা বুঝিতে পারে না। এরূপ বিকট অস্বাভাবিক আত্মঘাতী সামাজিক নিয়মের নামে দেশাচার কোনও দেশে কখনও উদ্ভাবিত হয় নাই। তোমার বহিখানির ভিতরকার ভাব লোকে বুঝিতে পারিবে না; যদি এ জাতি কখনও পুনর্জীবিত হয়.—যে মনের আবেগে বহিখানি লিখিয়াছ, তাহা কেহ কেহ বুঝিতে পারিবে। ইহার নাম **'সমাজ-রেণু'** না হইয়া বাঙ্গালীর কলঙ্ক কাহিনী হইলে অধিকতর উপযুক্ত হইত।"

বঙ্গীয় হিন্দুসমাজের অকৃত্রিম বান্ধব, "জাতি-ভেদা"দি বিখ্যাত সামাজিক গ্রন্থপ্রণেতা **শ্রীযুক্ত দিগিন্দ্রনারায়ণ ভট্টাচার্য্য বিদ্যাভূষণ** মহাশয় লিখিয়াছেন—

"আপনার বহিখানি আমার প্রাণের সুরে যে ঝঙ্কার দিয়াছে, তাহা ভাষায় লিখিয়া প্রকাশ করিবার নহে। আপনার লেখনীতে পুষ্পচন্দন বর্ষিত হউক।"

**'মর্ম্মগাথা', 'চিত্তস্পন্দন', 'হাসির হল্লা'** প্রভৃতি কাব্যগ্রন্থপ্রণেতা যশস্বী কবি **শ্রীযুক্ত যতীন্দ্রপ্রসাদ ভট্টাচার্য্য** মহাশয় লিখিয়াছেন—

"আপনার 'সমাজ-রেণু' পড়িয়া সুখী হইয়াছি। পচা সমাজের দুর্গন্ধে আজ দেশে টেকা দায় হইয়াছে। আপনার লেখনীর খোঁচার ঘা হইতে পুঁজ ও রক্ত ঝরিতেছে। আশা জাগিয়াছে, হয়ত বা শীঘ্রই শুকাইয়া যাইবে। আশীর্ব্বাদ করি, আপনার লেখনী জয়যুক্ত হউক। আপনি আমার গভীর প্রীতি ও আলিঙ্গন গ্রহণ করুন। ধন্য আপনি, লেখনীও ধন্য!"

**খুলনা, নকীপুর হাইস্কুলের সুযোগ্য হেড্‌মাষ্টার, কলিকাতা বিশ্ববিদ্যালয়ের**

অন্যতম গৌরব শ্রীযুক্ত অনিলচন্দ্র বন্দ্যোপাধ্যায় বি. এ. (গোল্ড্মেডালিষ্ট্) লিখিয়াছেন—

"কবিতার প্রাঞ্জল ভাষায় সমাজের দুর্নীতিগুলির যে ছবি আঁকিয়াছেন তাহা বাস্তবিকই মর্ম্মস্পর্শ করে ও লেখকের দরদী প্রাণের পরিচয় দেয়। স্থবির স্বার্থান্ধ সমাজ-ধুরন্ধরেরা ধর্ম্মের নামে যে বিরাট ভণ্ডামি চালাইতেছেন, এই তথ্যগুলি তাহার মুখোস্ খুলিয়া শ্রমের মর্য্যাদাদানে হিন্দুকে উদ্বুদ্ধ করিতে সহায়তা করিবে এ আশা রাখি।"

"উইলিয়ম টেল্" "অস্পৃশ্যের মুক্তি" "বিধবা-বিবাহ" প্রভৃতি প্রণেতা শ্রীযুক্ত বিনয়কৃষ্ণ সেন বি. এ. মহাশয় লিখিয়াছেন—

"প্রায় সব কবিতাই ভাল লেগেছে। সমাজের দোষগুলি যে-ভাবে দেখিয়েছেন তা' অভিনব।"

## গ্রন্থকার প্রণীত অন্যান্য কয়েকখানি পুস্তক

২. **A Short History and Ethnology of the Cultivating Pods.** [*With a foreword by Dr. Panchanan Mitra M. A., P. R. S., Research Scholar and Professor of Anthropology, University College, Calcutta.*]

The book evinces an unknown chapter of the social history of Bengal, highly spoken of by the press and public. Every true patriot and lover of history should read this.

Extracts of some opinions :—

**John van Manen Esq., Librarian, Imperial Liabrary,—**

"I have looked through your work carefully and

find it decidedly interesting. I have no doubt it will prove useful for many a future reader and student."

**Dr. Romesh Chandra Majumdar.**, M.A., P.R.S., M.R.A.S., M.O.C.B , etc.,

"You seem to have successfullv demonstrated that the Pods have a glorious past."

Prof. **J N. Samaddar Pratnatatvabagish,** B.A.. F.R.E.S., F.R. Hist.S., M.R.S.A., M.R.A.S, *Fellow and Reader in Ancient Indian History, Patna University, and Member, Hindu University, etc.*

"I have read with a good deal of interest and profit your book. Such literature is bound to emulate the future generation and as such its value is immense.".

**Sj. Hirendra Nath Dutt, Vedantaratna, M.A., P.R.S., F.T.S.,** etc.

"I have read yonr book with intetest. It shows much research and painstaking care."

Prof. **Satis Chandra Mitra, B.A., Kaviranjan M.R.A.S.** (*Principal, Hindu, Academy, Daulatpur,—the erudite schotar and author of the monumental historical work—A history of Jessore and Khulna, etc.*)

"I have been much impressed by it, specially by your erudite researches and charming manner of treatment which your book shows."

"The Pods ought to be gratefnl to the author for his researches."

**The Indian Daily News :**—(March 20, 1920).

"The author has made out a good case for his contention."

The Empire—(January 16, 1920.)

"—Is more learned, as attractive on the outside as they are rich in their inner contents, We recommend it to all students of sociology and politics."

The Modern Review—(April, 1920.)

"The work is a valuable addition to the store of historical literature, very few of which we have."

The Amrita Bazar Patrika—
(January 31, 1920.)

The Bengalee :—( Dec. 21, 1919 ) [*From a long review by* Lt. Col. U. N. Mukherjee, M.D., I.M.S. (Retd.)].

"The book lays down in clear aud convincing, language the origin of this simple agricultural community, Sj. Mahendra Nath Karan, and others like him are attempting what seems to be impossible."

"It shows much origiuality and independence."

The Devalaya Review :—(January, 1920.)

"The author helps the cause by this timely publication for he brings to us knowledge which precedes action."

The Servant :—(May 11, 1922.)

"It adduces convincing arguments."

The Maharatta of Lokamanya Tilak :—
(July 24, 1920.)

"লেখকের সত্যানুসন্ধিৎসা এবং তথ্য সংগ্রহে বিপুল উত্তম ও অধ্যবসায় দেখিয়া আমরা পুলকিত হইয়াছি। বাঙ্গালার জাতীয় ইতিহাসে এই গ্রন্থ বিশিষ্ট স্থান অধিকার করিবে।" —ভারতী—১৩২৭, পৌষ।

"জাতিতত্ত্ব সম্বন্ধে উৎকৃষ্ট পুস্তক"

—দৈনিক বসুমতী—১৩২৬, ২১শে মাঘ।

"ভাষা তেজোপূর্ণ, গভীর অনুসন্ধিৎসার পরিচায়ক"

—নায়ক—১৩২৬, ২২শে পৌষ।

"প্রত্নতত্ত্বের বিশুদ্ধ উপকরণ, কয়েক সহস্র গবর্ণমেণ্ট কর্ত্তৃক ক্রীত হইয়া বিশিষ্ট লাইব্রেরীগুলিতে বিতরণযোগ্য"

—বাঙ্গালী—১৩২৬, ১৫ই পৌষ।

"গভীর গবেষণার পরিচয় পাইয়া উপকৃত হইলাম"

—নব্যভারত—১৩২৭, বৈশাখ।

"নিপুণতার সহিত আলোচিত, অনুসন্ধিৎসা প্রশংসনীয়"

—তত্ত্ববোধিনী পত্রিকা—১৩২৯, আষাঢ়।

"গ্রন্থকারের ভাষা ও সতর্ক লেখনী চালনায় এবং বিষয়সমাবেশ ও প্রমাণপ্রয়োগে যথেষ্ট কৃতিত্বের পরিচয় আছে"

—খুলনা—১৩২৬, ৫ই চৈত্র।

"লেখকের ভাষা তেজস্বী, শাস্ত্রজ্ঞান গভীর, অনুসন্ধিৎসা ও বিচারশক্তি প্রশংসনীয়" —জগজ্জ্যোতি—১৩২৬, পৌষ।

ভারতবাসী এবং বিদেশীয় প্রত্নতত্ত্ববিদ্‌গণও ইহার দ্বারা বিশেষ উপকৃত হইবেন"

—সমন্বয়—১৩২৬, ১৪ই চৈত্র।

"বহু জ্ঞাতব্য বিষয় রহিয়াছে। পুস্তকখানির বহুল প্রচার কামনা করি" —শঙ্খ—১৩২৯, ৮ই বৈশাখ।

৩। **বঙ্গলক্ষ্মী ব্রতকথা**—( স্বদেশী আন্দোলনের সময় লিখিত )— মূল্য ৵০

৪। **দুর্ভিক্ষের গান**—( যন্ত্রস্থ ) „ ।৵০

৫। **দুন্দুভি**—বাঙ্গালী সৈন্যের রণোদ্দীপক কবিতা পুস্তক, জর্ম্মণ-যুদ্ধের সময় লিখিত ( যন্ত্রস্থ ) „ ।৵০

৬। **পৌণ্ড্রক্ষত্রিয়-কুলপ্রদীপ**—পৌণ্ড্রক্ষত্রিয় জাতির ইতিবৃত্তমূলক বৃহৎ পুস্তক, ( যন্ত্রস্থ ) „ ২॥০

৭। **কস্‌বা হিজলীর বিবরণ**—হিজলীর ইতিহাস গ্রন্থমালা—তৃতীয় খণ্ড ( যন্ত্রস্থ ) „ ॥৯

**শ্রীকৌস্তুভকান্তি করণ ও**
**শ্রীকোহিনুরকান্তি করণ**
**'ক্ষেমানন্দ কুটীর'**
ভাঙ্গনমারি, জনকা পোঃ—মেদিনীপুর।

বঙ্গের অপ্রতিদ্বন্দ্বী সমাজ-সংস্কারক ও যুগান্তরকারী লেখক শ্রীযুক্ত দিগিন্দ্রনারায়ণ ভট্টাচার্য্য বিদ্যাভূষণ মহাশয়ের সমস্ত সামাজিক গ্রন্থাবলী উপরোক্ত ঠিকানায় প্রাপ্তব্য। ৵১০ অর্দ্ধ আনার পোষ্টেজ পাঠাইলে বিস্তৃত তালিকাপুস্তক পাঠান যায়।